দেখ্ দেখি কত প'ল্লো ফের,
সাধে বলি এগুস্ নে।

১ম-সৈন্য। ঐ বুড়ো মুনিঁ বেটার
পায়ে ধরুক্ ঝিন্‌ঝিনে। [ প্রস্থান।

---

## দ্বিতীয় গর্ভাঙ্ক

উপবন

ভাবাবিষ্টা সীতা।

( রতির প্রবেশ )

রতি। আহা মরি কি মাধুরী হেরি,
নয়ন ভরিল রূপে!
কমলারে কেমনে সাজাব,
কোথা রত্ন পাব,
রত্নাকর-সার রত্ন রমা।
জিনি কাদম্বিনী মুক্তবেণী,
কেশরাশি চুমিছে চরণতলে,
নখরনিকরে—
সুধাকরে খেলে থরে থরে,
মরি হাসে শশীশ্রেণী—
শ্রীপদ নলিনীদলে,
সাদরে নলিনী ঘেরিতেছে কাদম্বিনী,
মরি অমল কমল, আঁখি ঢল ঢল,
মুখ নিরমল রঞ্জিত ঈষৎ রাগে,
অনুরাগে ভ্রমর ভ্রমিছে দলে
অন্ধ মধু আশে,
কেহ করে কেহ বা অধরে
কেহ বা চরণ-তলে,
নিরুপমা রমেশ-হৃদিবাসিনী,
পদ্মযোনি কেন বা প্রেরিল মোরে?
অন্যমনা রাজীবলোচন বিনা;
যেন স্থল-পদ্ম প্রভাতে অরুণ-আশে।

সীতা। কিবা অপরাধ ক'রেছি রাজীব-পদে,
গুণধাম, কি হেতু হইলে বাম,
দাসীরে কি ভুলিলে ধরায় আসি!
শ্যাম শশী আঁধার অন্তর,
পীতাম্বর ভুল না হে অবলায়,
দিন যায় যুগ মনে হয়,
যুগে যুগে কত বা কাঁদাবে আর।
অতল জলধিতলে ত্যজি অধিনীরে,
পূরে নি কি বাসনা তোমার!

রতি। চেতন বিহীনা,
প্রাণ-পতি ধ্যানে রমা!
দেহ-উপবনে—
রামের চরণে নিপতিত প্রাণ-মন!
অচেতন চৈতন্যরূপিণী,
কেমনে সম্ভাষি তাঁরে,
ধীরে ধীরে গান করি বসি।

( গীত )

কার তরে প্রাণ উধাও উধাও
প্রাণ খুলে বল চাঁদে।
কেন কেন শিহরণ, হিয়া গুরু কম্পন,
উন্মাদিনী কেন কাঁদে।
দিন বহিল, আশা রহিল,
প্রাণ পড়িল ফাঁদে।
দেখিয়া মোহিনু, সহিনু দহিনু,
ভজিনু মজিনু, নিশিদিন পূজিনু,
প্রাণ গলায়ে, সুখ বিলায়ে,
নারিনু বাঁধিতে প্রেম-বাঁধে।

সীতা। কে তুমি রূপসি, বসি একাকিনী,
কর গান—পুন তোল তান?
গীত তব সকরুণ,—
বল কার তরে প্রাণ তব ঝুরে,
কেন গাও বিষাদ-সঙ্গীত?

রতি। চিরদুখিনী কামিনী আমি,
ধনু করে পতি ফিরে
দিগ্বিজয় করি।
একাকিনী রহিবারে নারি,
পতি মাত্র সার,
কেহ নাহিক আমার,
কার কাছে কব মনোব্যথা,
যাই যথা—তথা ব'সে করি গান,—
কে তুমি সুন্দরি, পরিচয় দেহ মোরে।

সীতা। আমি সীতা।
রতি। জনক দুহিতা?
সীতা। হ্যাঁ।
রতি। শুনিয়াছি না কি বিবাহ তোমার?
সীতা। না, ধনু ভাঙ্গি রামচন্দ্র গিয়াছেন চ'লে।
ভাল তব কোথায় বসতি?
যদি গুণবতী—
দয়া করি রহ মিথিলায়,
সুধাব তোমায় কেন পতি তব,
যান সদা তোমা ত্যজি!
আমি রহি একাকিনী,
ভালবাসি শুনিতে কাহিনী,
ভগ্নী সম সদা সেবিব তোমারে।
রতি। কি হেতু মিনতি মোরে,—
বঞ্চি একাকিনী চিরদিন,
রব তব অনুরোধে মিথিলায়,
অমৃতভাষিণী তুমি।
সীতা। ভগ্নী বলি ডাকিব তোমারে।
রতি। না না, সখী ব'লে,
সম্ভাষিব পরস্পরে।
সীতা। ভাল সখি,
জান কি—অযোধ্যা কতদূর?
রতি। বহুদূর।
সীতা। পথে কোন আছে কি বিপদ?
রতি। না, কি হেতু সুধাও সখি,
বাসনা কি মনে তব অযোধ্যা যাইতে?
সীতা। যদি রাম ল'য়ে যান সাথে।
রতি। রাম কে?
সীতা। নাহি জান রামচন্দ্রে সখি!—
অযোধ্যার সমাচার না সুধাব আর।
বল' দেখি, কেন পতি তব ভ্রমে দেশে দেশে?
রতি। দিগ্বিজয় করি ভ্রমে।
সীতা। দেখ, যাইতে নিষেধ ক'র' অযোধ্যানগরে,
যদ্যপি সংগ্রাম বাধে রামচন্দ্র সনে,
তা হ'লে হইবে বিষম—
তাই সখি, করি মানা।
ভাল সখি—কি হেতু না যাও তুমি,
পতি পাছে পাছে?
রতি। সঙ্গে তিনি নাহি লন মোরে।
সীতা। দেখ সখি,
কেঁদ' ধরি পতির চরণে,—
তাহে যদি নাহি লন সাথে,
যেও অলক্ষিতে পশ্চাতে তাঁহার!
যদি ভগবতী করেন করুণা,
পাই যদি রঘুপতি পতি,
তিলেক না রব আমি তাঁহারে ছাড়িয়ে।
আহা! তুমি কত কাঁদ গো স্বজনি,
পতি বিনা একাকিনী।
(জনক-রাণীর প্রবেশ)
রাণী। ও মা, হেথা তুমি?
(রতির প্রতি) কে মা তুমি?
সীতা। মা গো সখী মম,
চল সখি, যাই ঘরে।
[সকলের প্রস্থান।

---

## তৃতীয় গর্ভাঙ্ক

### তোরণ-সম্মুখ

জনক ও সভাসদ্‌গণ।

(নটবেশী চন্দ্রের প্রবেশ)

চন্দ্র। নট-ব্যবসায়ী আমি
আসিয়াছি মিথিলায়,
অভিনয়ে তুষিবারে সভাজন।
ভ্রমি রাজ-সভাস্থলে,
অভিনয়-বলে সর্ব্বত্র সম্মান মম।
জন-মনোহর নাম, সুধার সাগর,
জন পুলকিত—প্রস্তর-হৃদয় গলে,
দৃশ্য সুবিকাশ, হৃদি তমোনাশ
উদিলে হে রঙ্গস্থলে।
কলঙ্ক আমার ভুবন প্রচার,—

ভ্রমি তারাকারা নারী সাথে,
কলঙ্কে না ডরি, জন-তমো হরি,
সুধী পদধূলি মাথে।
যামিনী কামিনী নিয়ত সঙ্গিনী,
ভুবনমোহিনী নটী;
নিত্য অভিনয়, তার পরিচয়,
নাচি দোঁহে বেড়ি কটি।
দোঁহে ধীরি ধীরি রঙ্গস্থলে ফিরি,
নানা রস-রঙ্গে লীলা,
জন-হৃদি-মাঝে কি ভাব বিরাজে,
কুসুম-মিলিত শিলা।
ন্যায় সহ দয়া, ক্রোধ সহ মায়া,
কামে প্রেমে কত খেলা,
লীলা অবিরাম, নিত্যানন্দ-ধাম,
নিয়ত আনন্দ মেলা।

জনক। বড় ভাগ্যে পাইনু তোমারে মতিমান্,
যোগ্য সমাদর কর নটরায়,
বিশ্রাম করহ ক্ষণ।

[ নটবেশীচন্দ্র সহ একজন সভাসদের প্রস্থান।

( একজন ভট্টের প্রবেশ )

ভট্ট। বীর, ধীর সূর্য্যোপম দশরথ রাজা!

( অলিন্দোপরি পুরস্ত্রীগণের গীত )

পিলু বাঁরোয়া—কাশ্মিরী খেম্‌টা।

ঘোর আটকানা লো, না হয় আনা গোনা।
কে আসে কি ভাবে যায় না জানা।
ও মা কুলনারী, ছি ছি লাজে মরি,
ও লো সামনে এল, বল কমনে সরি;
ও লো ছোঁয় না যেন, তোরা কম্‌লো মানা।

( বশিষ্ঠ, বিশ্বামিত্র ও সহচরগণের সহিত
রাজা দশরথের প্রবেশ )

জনক। পবিত্র মিথিলাপুরী তব আগমনে।
দশরথ। এ কি কথা রাজর্ষি তোমার,
পবিত্র হইনু আমি তোমা দরশনে।
বিশ্বামিত্র। শিষ্টাচার আড়ম্বরে
নাহি প্রয়োজন আর,
কোলাকুলি কর দুই বৈবাহিক মিলি।
বশিষ্ঠ। বিলম্বে কি কাজ, প্রবেশ করহ পুরে,
শুভলগ্ন ভ্রষ্ট যেন নাহি হয়।

[ সকলের প্রস্থান।

---

## চতুর্থ গর্ভাঙ্ক

### রাজ-অন্তঃপুর

( জনক-রাণী ও পুরস্ত্রীগণের প্রবেশ )

১ম পুর-স্ত্রী। ও মা এমন কি ঘটা,
আলো বা ক'টা,
আক্কেল নাই মিন্‌সে!
এর নাম কি ক'নে গয়না,
সব টিপ্‌সে টিপ্‌সে।—
২য় পুরস্ত্রী। আর এ গুলো ফঙ্গবেনে,
ফুঁয়ে ফুঁয়ে উড়্‌ছে।
৩য় পুরস্ত্রী। যেমন চাঁপাফুল মেয়ে,
তেমন সোনার চাঁদ বর বটে;
কিন্তু আর কিছু ভাল নয়,
গয়নাগুলো দেখে গা টা যেন পুড়্‌ছে।
৪র্থ পুরস্ত্রী। রাখ মেনে তোর কারিকুরি,
ও মা, এ কি সিঁতির ছিরি!
৩য় পুরস্ত্রী। যদি তোর দেশে না সেক্‌রা ছিল,
কোন্ পাঠিয়ে দিলি হেথা!
গড়িয়ে পাঠিয়ে দিতেম,
আমরা কি নিতে যেতেম,
পোড়া কপাল!
১ম পুরস্ত্রী। আগে শুভদৃষ্টি হ'য়ে যাক্,
তবে শুনিয়ে দেব দু'কথা।
৪র্থ পুরস্ত্রী। ও মা, ওর নাম কি ঝুম্‌কো বলে,
দেখে গা জ্বলে,—
ক'নে-কাণে এম্‌নি ভারী জিনিস সয়!

অসৈরণ সইতে নারি, তাই ব'কে মরি,
অমন হেলার জিনিস না দিলেই নয়!

( পুরোহিতের প্রবেশ )

পুরোহিত। ও গো এই নৈবিদ্দি খানায়
পড়েনি মোণ্ডা।

রাণী। নেও না, ওখানে র'য়েছে গণ্ডা গণ্ডা,
সাধে কি বলি সঙ!

পুরোহিত। আর সেই বাস্তুপূজার কাপড় খান্?

রাণী। ঐখানে কাপড় সাজান থরে থরে,
ও মা এ কি ঢঙ!

পুরোহিত। বলি দক্ষিণেটা কি শেষকালে নেব?

রাণী। বলি দক্ষিণেটা আর কবে না দিয়েছি,
দেব গো দেব।

পুরোহিত। তাই ব'ল্‌চি, হেথা নাই।

রাণী। দূর হোক—পারিনে ছাই।
এই রাজা মিন্‌সে করে যত বালাই।
একলা মানুষ মা ঘুরে ঘুরে মলেম,
এই সীতেকে ডাকতে
পুকুর-ঘাটে গেলেম,
আবার এলেম,—
আবার ডাকাডাকি ক'চ্চে, চ'ল্লেম!
আর চেঁচিয়ে চেঁচিয়ে গলা ধ'রে গেল মা,
আর পারি নে মা,
তোরা একবার আয় না গা,
বরণ-ডালাখানা ক'র্‌বি।

[ সকলের প্রস্থান।

( সীতা ও রতির প্রবেশ )

সীতা। অলঙ্কারে কি কাজ তাহার,
রাম যার কণ্ঠহার,
প্রাণ আমার বিকাইবে তাঁর পায়।
ভাল সখি,
কোথা তুমি শিখিলে সাজাতে?

রতি। শিখেছি পতির কাছে।
শিখিয়াছি রমণী-নয়নে
কজ্জলের ছলে রাখিতে গরল-রাশি,
প্রেম-ফাঁসি রঞ্জিত অধরে,
বেণী বিনাইয়ে ফণিনী সমান,
বাঁধিতে পুরুষ-প্রাণ।
কেবা বলবান খুলিতে বন্ধন,
কাতরে লুটায় পায়।

সীতা। কহ সখি, কি কথা তোমার,—
রামচন্দ্র লুটিবেন পায়!
এলাইয়ে দেহ মোর বেণী,
দেহ সাজাইয়ে,—
যাহে দাসী বলি লন গুণমণি

রতি। সখি, জান না সরলা তুমি,
পুরুষ কঠিন অতি!
ঠেকেছি শিখেছি,
স'পি প্রাণ পতি-পদতলে;
পায়ে ঠেলে দাসী তাঁর,
চ'লে যান যথা তথা,
মনোব্যথা ব'লেছি তোমায়।

সীতা। যদি পতি মোরে ঠেলেন চরণে,
রব তবু পদতলে,
আঁখি-জলে ধোবো পা দু'খানি,
মম গুণমণি কৃপা করিবেন তাহে।
শুনেছি স্বজনি, দয়ার সাগর রাম,
অবলায় বাম নহিবেন তিনি কভু,
দেহ বেণী ঘুচাইয়ে মোর।

রতি। এ বেণী কি ঘুচাব স্বজনি,
কাদম্বিনী-শ্রেণী বিনায়েছি সযতনে,
ফুলমালা বিজলি খেলিছে,
হৃদয়ের চাঁদে অবাধে বাঁধিবে তায়;
প্রাণ বিকাইয়ে পায়,
*হৃদয়ে হৃদয়ে রবে সুখে চিরদিন!*
*রূপ-ফাঁদে না বাঁধিলে সই,*
*পুরুষ কি রয় স্থির?*
মলিনী নলিনী না সম্ভাষে মধুকর,
সুখ-সরোবর কলেবর,
লাবণ্য-সলিল তায়,

যৌবন-কমল হাসে,
মধু-আশে রহে বাঁধা মধুকর।

সীতা। সখি,
হেন মধুকরে আদরে কি ফল বল ?
দিনমণি সম রাম রঘুমণি,
মলিনী নলিনী নাহি করিবেন হেলা,—
স্বামী কি ঠেলেন কভু সতীরে চরণে ?
কুরূপার সতীত্ব ভূষণ।
বেশে মুগ্ধ—ব্যভিচারী যেই !
জিতেন্দ্রিয় রাম গুণধাম,
প্রেম বিনা কে পারে কিনিতে।

( জনক-রাণীর প্রবেশ )

রাণী। আয় মা জানকী তোরা,
অভিনয় হবে সভামাঝে।

[ সকলের প্রস্থান।

---

## পঞ্চম গর্ভাঙ্ক

### রাজসভা—সম্মুখে রঙ্গমঞ্চ

জনক, দশরথ, বশিষ্ঠ, রামচন্দ্রাদি ভ্রাতৃগণ, রাজাগণ, সভাসদগণ প্রভৃতি আসীন।

( পণ্ডিত ও ছাত্রগণের প্রবেশ )

১ম পণ্ডিত। ব্রহ্মণ ব্রহ্মণ ব্যাকরণ লক্ষণ,
সবর্ণে নাক দীর্ঘ
অর্থাৎ স বর্ণেন সহ।

২য় পণ্ডিত। আরে রহ রহ রহ।
আরে ভট্‌চাজ্, শাস্ত্রে ব'ল্‌ছে—
আকরে পদ্মরাগানাং।

১ম পণ্ডিত। আরে নেও না ব্রহ্মণ ব্রহ্মণ,
বিদ্যারত্নং মহাধনং।

২য় পণ্ডিত। আরে বিদ্যার জাঁক ক'রো না, যাও।

১ম পণ্ডিত। এ যে দেখ্‌ছি ভারি দুর্জ্জন,
আমি বিদ্যাবাগীশ বাচস্পতি,
আমায় এসে বিদ্যার নাড়া দাও !
শ্লোক না প্রণিধান ক'রে
এক্‌টা কচ্‌কচি তুল্‌ছ ;—
শাস্ত্রে ব'লছে—হস্তী হস্তা।

১ম ছাত্র। ভটচাজ্জি ম'শায়; তর্ক রা'',
বিদেয়ের ব্যবস্থা।

১ম পণ্ডিত। আরে বেল্লিক, শাস্ত্র-আলাপ হোক।

২য় ছাত্র। তবে হস্তী হস্তা ব'লে গিল্‌ছ কেন ঢোক্ !
চূড়ামণি ম'শায়,
ঘড়াটা না হয়, আমি দাঙ্গা ক'রে নেব।

১ম ছাত্র। বিদ্যাবাগীশ খুড়ো, তর্ক তো হ'ল,
এদিকে ব'ল্‌ছে ঘড়াটা নেব।
নেবে—এস—
আমিও কোন্ পেচ্‌পা, গালে চড় লাগিয়ে দেব

২য় ছাত্র। আয়—পাছাড় লাগ্‌বি তো আয়।

১ম ছাত্র। মারবো থোব্‌না সেঁটে কিল,
দেখি শালা কত জোর তোর গায়।

২য় ছাত্র। তুমি আমায় চেন না,
আমি বিদ্যে-মুদ্গর ম'শর চেলা।

১ম ছাত্র। আমি বিদ্যে গজপতির টোলের পোড়ো,
আমায় চেন না শালা !

৩য় পণ্ডিত। আরে স্থিরো ভব—স্থিরো ভব,
কলহে কি প্রয়োজন ?

২য় ছাত্র। আরে রেখে দাও তোমার টিকিনাড়া,
সাত সের ঘড়ার ওজন।

জনক। যথাযোগ্য বিদায় করিব জনে জনে,
না কর বিবাদ কেহ,
স্থির ভাবে দেখ ক্ষণ অভিনয়।

( রঙ্গমঞ্চোপরি চন্দ্র ও নটীর প্রবেশ ও গীত )

**আ মরি হাসিছে কিবা সভা মনোহর !**
**বিরাজে রসিকব্রজ অশেষ গুণ-আকর।**
**রঞ্জিত রসিক-চিত, নব-রস-বিভূষিত,**
**হইতেছে বিচলিত সভয় অন্তর।**

( সমুদ্রমন্থন অভিনয় আরম্ভ—ধন্বন্তরির উত্থান )

( গীত )

**ব্রহ্মরূপা সুধা গরল কি নাম তোমারি ?**
**মোহিনী মোহিনী মাধুরী নেহারি।**

দন্তে ঝম্পে ভূত কম্পে,
পীড়ন পীড়া ভীষণ,
ত্রাহি মে ত্রাহি মে—
মানব-তাপহারী।

ব্রহ্মা। ঔষধ দানিল রত্নাকর
লোক-হিত হেতু,
নরে আমি করিনু প্রদান।

অসুর। বাঁট ব্রহ্মা, সসজ্জ র'য়েছি সবে।

( লক্ষ্মীর উত্থান )

( গীত )

কিবা কমলে গঠিত হেম মাধুরী,
বদন কমল হাসে।
হেম কমলিনী, কমলবাসিনী,
কমলা কমলে ভাসে।
মধুর লহরী আঁখি,
প্রাণ রাখি রাঙ্গা পায়,
মন-প্রাণ মধু-আশে।

ব্রহ্মা। নারায়ণ এঁর অধিকারী।

অসুর। কন্যা রাখ সবাকার আগে,—
উচ্চৈঃশ্রবা, ঐরাবত আদি
কিছু না কহিনু তায়;
ঔষধ দানিলে নরে,
তাহে না কহিনু কথা,
কন্যা না ছাড়িব কভু।

শ্রীরাম। আমার আমার,
কার অধিকার আর—
কে হরে এ হারানিধি,
চক্রে খণ্ড খণ্ড করিব ব্রহ্মাণ্ড,
ফিরে দে রতন মম।

দশরথ। এ কি!
কেন রাম হইল এমন?

বশিষ্ঠ। কহ চক্রি, কোথা চক্র তব,
ধনুর্ধারী রাম তুমি!
( জনকের প্রতি ) মহাশয়, লগ্ন ভ্রষ্ট হয়।
( স্বগত ) অখণ্ড তোমার বিধি, হে বিধাতা—
ক্ষুদ্র আমি—লঙ্ঘিব কেমনে।

দশরথ। কেন রাম হইল এমন?

বশিষ্ঠ। না হও চঞ্চল রাজা,
আছে তত্ত্ব, কহিব পশ্চাৎ;
রাজঋষি, শীঘ্র কর কন্যা সম্প্রদান।

[ ব্রাহ্মণপণ্ডিত ব্যতীত সকলের প্রস্থান।

২য় ছাত্র। বলি ও বাচস্পতি খুড়ো,
চারচাট্টে মেয়ে ক'ল্লে পার,
কি ঠাওরাচ্চ ঘড়ার?

১ম ছাত্র। এ ঘড়া কে নেয় আর!

২য় ছাত্র। তবে রে শালা,
এ কি নৈবিদ্দির কলা,
যে পেলি পেলি, একটা ছেড়ে দিলেম।

১য় পণ্ডিত। হায় হায় আমি বুড়ো হ'য়েছি,
গায়ে বল নাই,
আমি মারা গেলেম।

[ পরস্পরের ঘড়া লইয়া দাঙ্গা, "কোথা যাও—
রেখে দাও, র:" ইত্যাদি বলিতে বলিতে প্রস্থান।

( দুই জন ভৃত্যের প্রবেশ )

১ম ভৃত্য। কেমন হ'চ্ছিল গান,
ছোঁড়াটা ক'ল্লে ভ্যান্ ভ্যান্।

২য় ভৃত্য। আবার সব সরাতে হবে,
এখানে ব'সে বামুন খাবে।

১ম ভৃত্য। রাজার বাড়ী চাকরি,
বড়ই ঝকমারি।

২য় ভৃত্য। তাই কি ছাই রাজার মত রাজা,
বল—'সোনার ডিপেয় আন ছাঁচি পান।'
না বল্লে—'আন কুশাসন খান।'

১ম ভৃত্য। বল—'নে আয় নাচ্‌নাওলী',
ব'সে শুনি গান;
বাজারে বাজারে খানিক ঘুরলুম,
না হুকুম হ'লো—
'কলার পেটো কর্ খান খান'।

২য় ভৃত্য। ওরে শালা, এটা ভেতোর বাগে টান্।

১ম ভৃত্য। ওরে ম্যাড়া, এটা টেনে জড়া।

[ উভয়ের প্রস্থান।

## ষষ্ঠ গর্ভাঙ্ক

### প্রাঙ্গন

( দুইজন সৈন্যের প্রবেশ )

১ম সৈন্য। এমন কি গান—
এতই কি তার সরগরম।
২য় সৈন্য। হাতীটে উঠ্‌ল বটে হাতীর মতন।
১ম সৈন্য। আর দেখ্‌লি নি কাজে খতম,
যখন ঘোড়া উঠ্‌ল ঠেলে।
২য় সৈন্য। গানগুলো বড় আচ্ছা নয়,
খ্যাম্‌টাতে লাগাতে হয়।
১ম সৈন্য। যা বল—ঐ উঠ্‌ল ঘোড়া,
আর সব কিছুই নয়,
তুমিও যেমন!
২য় সৈন্য। কিছুই নয়, গেঁজেলি কারখানা।
১ম সৈন্য। ওরে আয়,
তবু খানিক হ'লো প্রাণ ঠাণ্ডা,
মোণ্ডা নে যাচ্ছে গণ্ডা গণ্ডা।
২য় সৈন্য। আর দেখ্‌ছিস্ নে—
বামুনগুলো খুব ষণ্ডা,
মারামারি ক'রে নেছে।
আর আমাদের দফা এবার রফা।
১ম সৈন্য। সত্যি ভাই,
দেখে কলার বাস্‌নার ধুম,
কাল থেকে হয়নি আমার ঘুম।
২য় সৈন্য। বামুনগুলো খুব ষণ্ডা বটে,
আহা খুব লোটে;
বেস্ বেঁটে খেটে,
সিদে এল গেল,
ঘুর্‌লে ফির্‌লে
নাচ্‌লে কাঁদ্‌লে।
১ম সৈন্য। আমাদের নয় ত,
খালি ক্ষিদেয় পেট্টাই কাঁদ্‌লে।
২য় সৈন্য। পা'টাতে ধ'র্‌লো ঝিন্ ঝিনে!
১ম সৈন্য। লড়াই হ'লো জিৎলুম,
লুট্‌বো,—
না রাজার হুকুম, গর্দ্দান ধ'র্‌লে টেনে।
২য় সৈন্য। ঐ লক্ষ্মণ ঠাকুর রাজা হয়,
বেরোয় দিগ্বিজয়—খুব লুটি!
১ম সৈন্য। আর রাখ ভিরকুটি,
দেখেছিস্ লুচির মোট্‌টি!
আয় লুটি যা থাকে কপালে,
যাব গর্দ্দান ফেলে;
জানিস্ তো বন দে যেতে হবে ফিরে,
রাখ্ না কিছু খোলেয় ভোরে।
২য় সৈন্য। কাজ নেই বাবা জমাদারের ঠেলা,
থাক্‌লেই লোভ বাড়্‌বে, চল—পালা।
১ম সৈন্য। তোর যেমন ছাতি নাই,
তোর সঙ্গে থাকে কোন্ শালা।
[ উভয়ের প্রস্থান।

( নিমন্ত্রণভোজী পুরুষ, স্ত্রী, বালক ও বালিকাগণের খাবার ইত্যাদি লইয়া প্রবেশ )

১ম স্ত্রী। ও মিন্‌সে, এদিক দে আয় না!
১ম পুরুষ। বলি ক্ষীরের তিজেল সাম্‌লা,
শালী তুল্‌লে বায়না।
১ম স্ত্রী। আমি কেমন ক'রে
দয়ের মাল্‌সা সাম্‌লাচ্ছি,
খোকা কচি।
২য় পুরুষ। খুড়ো, বড় চ'ল্‌চ খর।
৩য় পুরুষ। আরে ভেড়ো ব্যাটা,
তোদের এই খাবার বয়েস,
বিশ গণ্ডা লুচি খেয়েই ক'চ্ছিস্ ধর ধর।
২য় পুরুষ। মোণ্ডার ওড়াও এড়িচি,
ক্ষীর বাইশ কড়া।
৩য় পুরুষ। ছোঁড়া, না খেয়েই ত—
হ'য়ে যাচ্ছিস্ দড়া।
৪র্থ পুরুষ। খুন খারাপস্ত, খুব খাওয়ালে বাবা!
৫ম পুরুষ। ভাব্‌ছি চাট্টে মেয়ে, একেবারে সাল্লে।
১ম ছেলে। বাবা, ভূতি কাপড় খারাপ ক'ল্লে।
৫ম পুরুষ। সাল্লে বেটী—সাল্লে।

ভূতি। বাবা, আমি নয়—দাদা।
১ম পুরুষ। শীগ্‌গির শীগ্‌গির চ'লে আয় গাধা।
১ম স্ত্রী। পোড়ারমুখো ছেলে।
গিল্‌তে হয়—
আর দিতে হয় উগ্‌রে ফেলে,—
আমি ধুয়ে ধুয়ে রাখ্‌তেম:
ভূতি। আর আমি চিং হ'য়ে
বাপ্‌ বাপ্‌ ডাক্‌তেম।

[সকলের প্রস্থান।

---

## সপ্তম গর্ভাঙ্ক

ছাদনাতলা

বর-কন্যা, জনক-রাণী, পুরস্ত্রীগণ,

নাপিত ইত্যাদি।

১ম স্ত্রী। ওলো ঘোর না।
২য় স্ত্রী। আ মর্, সর্ না।
রাণী। একলা কি সব সাম্‌লাতে পারি,
ধর না।

( স্ত্রীগণের বরণকরণ ও নেপথ্যে হিজড়ার গান )

( গীত )

ও মা ন্যাংটা জামাই আমার,
আই আই আই লো,
ভাঙে ঢুলু ঢুলু আঁখি, কপালে ছাই লো।
ওমা লাজের কথা, আমার স্বর্ণ লতা
দিলে খেপা বরে,
ওলো ভাবি তাই,—
একে খেপা মেয়ে তাতে খেপা বর,
কেমনে দু'জনে ক'র্‌বে ঘর;
বর দিগম্বর,
ওলো মর্ মর্ মর্ লো।
আই মা সরমে মরমে তাই,
ঘোম্‌টা টেনে মেনে স'রে যাই।

নাপিত। ভাল মন্দ লোক থাক ত স'রে যাও।
১ম স্ত্রী। পোড়ারমুখ' মিন্‌সে—গলা দেখেছ।
নাপিত। স'রে যাও!
১ম স্ত্রী। গলার মাথা খাও।
নাপিত। ভাল মন্দ লোক থাক্‌'ত স'রে যাও,
নইলে আমার মত হাত হবে।
১ম স্ত্রী। তোর মাগ কবে তোর মাথা খাবে?
নাপিত। ভাতে হাত দিতে ছায়ে হাত দেবে।
১ম স্ত্রী। যমরাজা তোকে শীগ্‌গির নেবে।
রাণী। কড়ি দে কিন্‌লেম, দড়ি দে বাঁধ্‌লেম,
হাতে দিলেম মাকু,
একবার ভ্যা কর তো বাপু।
১ম স্ত্রী। ও মা ছি ছি ভ্যা কর্ত্তে জানে না,
তোমরা অজ রাজার নাতি।
নাপিত। ভ্যা ক'রে ডাক' ফুলিয়ে ছাতি,
এই নেও ভ্যা—

( বর-কন্যার শুভদৃষ্টি )

শ্রীরাম। মরি মাধুরী নেহারি পরাণ পূরিল,
হৃদি বিকাশিল আজি!
আশে হৃদিবাসে প্রাণ ব্যাকুল চাহে,
মন মোহে, সাধ—ধরি পদ হৃদিমাঝে।
সীতা। যেন নীল-কমল আঁখি,
কি বলে কি বলে,—
প্রাণ দেখাইয়া কহ আঁখি,
রেখ' নাথ চরণকমলে!

[সকলের প্রস্থান।

নেপথ্যে।— ( গীত )

নাগর গুণমণি কেরে,
মরি বালাই নিয়ে,
হেরি মাধুরী মদনে দহে হিয়ে!
মুখ হাসি হাসি, মরি শ্যামশশী,
প্রাণে লেগে ফাঁসী,
সাধ—সাধে ফিরি পদে বিকাইয়ে,
বনমালী নিয়ে কুলে কালি দিয়ে।

( পুরোহিত তৎপশ্চাৎ তৎপত্নীর প্রবেশ )

পুরোহিত। লগ্ন হ'ল পণ্ড, রাজা নয় কুষ্মাণ্ড,
বের দিন দিলেন ঘোড়ার নাচ—
যা হোক শুভ কর্ম্ম হ'য়ে গেচে।

পুরোহিত-স্ত্রী। ওগো, আমার নথের কথা ত
মনে আছে ?
পুরোহিত। দুপুর রেতে,
মাগী নথ নিয়ে ফেল্লে প্যাচে।
[ উভয়ের প্রস্থান।

## অষ্টম গর্ভাঙ্ক

বাসর-ঘর

শ্রীরাম, সীতা, রতি ও পুরস্ত্রীগণ।

১ম স্ত্রী। যদি হে রসিক হও তো খুঁজে নাও,
এই ঘরেই আছে ক'নে।
শ্রীরাম। বল গো আঁধারে আমি খুঁজিব কেমনে!
২য় স্ত্রী। আঁধারে হে ডর' তুমি,
সাগরে গহ্বরে রত্ন হেতু যায় লোক ;
সংসারের সার রতন তোমার,
খুঁজে নিতে নার' ভাই ?
সীতা। ( জনান্তিকে ) ছি ছি আঁধারে যদ্যপি
ছোঁন পায়।
রতি। কেন ডর' তুমি সুলোচনে,
কি হেতু শিহর ?
কুতূহলে সতী-পদতলে দিক্‌বাস,
শ্যামা-রাঙা-পদ আশ তাঁর।
সীতা। ( মৃদুস্বরে ) ছি ছি! নাথ ছুঁও না—ছুঁও না।
রতি। সখি,
কার্য্য মম হ'ল সম্পূরণ,
বিনায়েছি বেণী গুণবতী,
প্রাণপতি হের পদতলে।
( জনক-রাণীর প্রবেশ )
রাণী। ও মা,
তোরা সব বর-ক'নে নে আয়,
ভোরে ভোরে বর যাবে চ'লে।
এর পর বারবেলা,
বর পাঠাব না বারবেলায়।
[ সকলের প্রস্থান।

## নবম গর্ভাঙ্ক

তোরণ-সম্মুখ

( দশরথ, জনক, বশিষ্ঠ, সভাসদ্‌গণ, ভাটগণ ও
সমারোহ করিয়া লোকগণের একদিক দিয়া
এবং বরবেশী রাম, লক্ষ্মণ, ভরত, শত্রুঘ্ন ও কন্যাবেশী সীতা,
উর্ম্মিলা, মাণ্ডবী ও শ্রুতকীর্ত্তি, জনকরাণী, পুরস্ত্রীগণ ও
যৌতুক-দ্রব্যাদিসহ বাহকগণের
অন্যদিক দিয়া প্রবেশ।

সকলে। জয় সীতারাম!
১ম ভাট। দাতার ব্যাটা হয় তো দেয়,
ও বশিষ্ঠ,
ওর ঘরে মহা অন্নকষ্ট।
২য় ভাট। আর এই কানা স্কুল।
বশিষ্ঠ। আঃ, তোমরা যে ক'ল্লে হুলস্থুল।
দশরথ। দেহ ঋষিরাজ,
যেবা যাহা চায় ধন,
অকাতরে কর বিতরণ,
আনন্দের দিন মম,
অপুত্রের পুত্রের বিবাহ,
নিরুৎসাহ নাহি রহে কেহ।
জনক। ছিল যা আমার রতনের সার,
সমর্পণ করিলাম চারিজনে,
রেখ' যতনে ঋষির ধন।
রাণী। ও মা,
মা ব'লে কি ভুলিলে মা এতদিনে,
দিয়ে পরে কেমনে গো রব ঘরে ?
সীতা। ও মা!
জনক। নেও, শীগ্‌গির নেও,
বারবেলা প'ড়্‌লো ব'লে।
২য় ভাট। ও রে, বর-ক'নে তো চ'ল্‌লো।
১ম ভাট। আমি অযোধ্যায় যাব।
দশরথ। চল, ছড়াইয়ে রত্নধন পথে,
যেবা পারে লউক কুড়ায়ে।
হে বশিষ্ঠদেব,
দেখ বুঝি আসেন ভার্গব।
আসিছেন সশস্ত্র হেথায়,

শঙ্কা হয় হেরিয়ে বদন,
না জানি কি অপরাধ করেন গ্রহণ!
ক্রোধনস্বভাব অতি,
ক্ষত্রকুলান্তক নাম বিদিত জগতে।
বশিষ্ঠ। মহারাজ,
কর তুষ্ট বিনয় বচনে।

( সশস্ত্র পরশুরামের প্রবেশ )

দশরথ। প্রভু,
বহু কৃপা তব মম প্রতি,—
শুভদিনে পাইলাম চরণ দর্শন।
আজি শুভযাত্রা মম,
সকলি হইবে শুভ ঋষি-দরশনে।
পরশুরাম। শুনিলাম বীর্য্যবান্ তনয় তোমার—
ভাঙ্গিয়াছে হরধনু,
পণে তিনি লভিয়াছে জনকনন্দিনী,
অতি বীর্য্যবান তনয় তোমার,—
নহে কি রেখেছ তুমি রাম নাম তার?
মম নাম ভৃগুরাম বিদিত জগতে,
দাশরথি রাম নামে ঢাকিবে সে নাম।
বশিষ্ঠ। স্বস্তি।
দশরথ। প্রভু,
দেব নামে পুত্র নাম রাখে সর্ব্বজন,
সেই হেতু রাম নাম পুত্রের আমার।
ভৃগুরাম-দাস মম রাম।
পরশুরাম। না না, বলবান তব রাম,
কই রাম— কোন্ জন?
শ্রীরাম। দাস তব সম্মুখে ব্রাহ্মণ,—
আশীর্ব্বাদপ্রার্থী তব পায়।
পরশুরাম। তুমি রাম?
ভাঙ্গিয়াছ শিবদত্ত ধনু মম?
শ্রীরাম। পঙ্গুতে লঙ্ঘায় গিরি ব্রাহ্মণ-প্রসাদে।
পরশুরাম। না না, মহাবল পরাক্রান্ত তুমি,
শিবদত্ত মম ধনু না ভাবিলে মনে,
ভাঙ্গিয়াছ ধনু বাহুবলে!
জীর্ণ ধনু ভাঙ্গিয়াছ নহে বড় কথা,
পার যদি নোয়াইতে এই ধনু মম,
বীর বলি করিব বাখান,
নহে ধনুর্ভঙ্গ-অপরাধে না পাবে নিস্তার,
পুনঃ ক্ষত্র-রক্তস্রোতে তৃপ্ত হবে ধরা!
দশরথ। প্রভু,
অজ্ঞান বালক,
অপরাধ করুন্ মার্জ্জনা।
পরশুরাম। ক্ষত্রিয় অজ্ঞান চিরদিন,
পশুসম হিতাহিত জ্ঞান-বিবর্জ্জিত,
নরহত্যা-পাপ নাহি বধিলে দুর্জ্জনে।
বশিষ্ঠ। ঋষি তুমি,
ক্ষান্ত হও বালক বুঝিয়ে।
পরশুরাম। বৃদ্ধ শিশু নাহি ক্ষত্রিয়ের,
সবে সম অনাচার!
নহি আমি যাজক ব্রাহ্মণ,
প্রত্যাশা না রাখি কার!
শ্রীরাম। মার্জ্জনা-ভিখারী আমি—যদি অপরাধী,
কিন্তু
রুষ্টভাষ কিবা হেতু কন পুরোহিতে?
যাজন বিপ্রের ক্রিয়া, ক্ষত্রিয়ের ধনুক ধারণ,
ব্রাহ্মণের ক্রিয়াভ্রষ্ট নন মুনিবর।
পরশুরাম। পিপীলিকা—উঠিয়াছে পাখা,
দেহ গুণ এ ধনুকে বুঝি তব বল।
লক্ষ্মণ। তুচ্ছ কার্য্য অস্ত্রধারী দ্বিজ!
শ্রীরামের দাস আমি,
দেহ ধনু, অবহেলে করি গুণদান।
পরশুরাম। রাজা দশরথ,
বুঝি এটী পুত্র তব?
দোঁহে বলবান্।
ভরত। আর দুই পুত্র মোরা দোঁহে।
শত্রুঘ্ন। সবে মোরা শ্রীরামের দাস।
দশরথ। এ কি সর্ব্বনাশ!
বশিষ্ঠ। ক্ষান্ত হও, মহারাজ!
পরশুরাম। কার সনে ক'স্ কথা বুঝিস্ কি মূঢ়?
লক্ষ্মণ। অস্ত্রবাহী ব্রাহ্মণের সনে।

প্রণাম চরণে.
নিজ স্থানে করুন গমন।
পরশুরাম। নিঃক্ষত্র ক'রেছি ধরা তিন সাত বার।
লক্ষ্মণ। হয় নাই সেই কালে রামের জনম।
পরশুরাম। ভাল, ভাল—
( শ্রীরামের প্রতি ) তুমি রাম ?
অতি বলবান্,
দেহ গুণ ধনুকে আমার।
শ্রীরাম। দিব গুণ,
দেন শর— করিব যোজন।
পরশুরাম। ভাল ভাল, এই লহ বাণ,
গুণ দিয়া কর শীঘ্র ধনুকে সন্ধান।
শ্রীরাম। ( ধনুকে শর যোজনা করিয়া )
কহ দ্বিজ, কোন স্থানে এড়িব এ শর ?
বিফল হবে না মম বাণ-সংযোজন,
অমর মরিবে অস্ত্রাঘাতে—
কহ কোথা করিব সন্ধান ?
পরশুরাম। এ কি ! কে এ অদ্ভুত শিশু !
কেবা তুমি বালক-আকারে
দেহ মোরে পরিচয়।
অজ্ঞান অধম
চিনিতে নারিনু আমি।
শ্রীরাম। বিস্মৃত না হও মুনিবর,
আমি মাত্র নিমিত্ত ধরায়,
দেবকার্য্যে শরীর ধারণ ;
কিন্তু বুঝ তত্ত্ব ঋষিরাজ,
জ্ঞানবান্ তুমি,
যেই কালে নিঃক্ষত্র করিলে,
ক্ষত্রগণ ছিল অত্যাচারী।
নিরীহ ব্রাহ্মণগণে করিত পীড়ন।
নারায়ণ দানিলেন বল তব ভুজে,
দীননাথ তিনি,
দীন ব্রাহ্মণ-রক্ষণে—
নারায়ণ-বলে বলী হৈলা সেই কালে,
ক্ষত্রিয় করিলা জয় নারায়ণ-তেজে।
কিন্তু এবে সেই তেজ নাহিক তোমার,
ব্রাহ্মণ-রক্ষক নহ—মানব-পীড়ক।
মিথিলায় পণ শুনি আইলা রাজগণ,
ধনুর্ভঙ্গে হইল উদ্বাহ ;
করি উদ্বাহ সমাধা—
যাইতেছে বালক ফিরিয়ে,
ভাব বলবান্ তুমি,
সেই হেতু আসি মিথিলায়,
চাহ তুমি দমিবারে নির্দ্দোষ বালকে,
নারায়ণ-তেজ আর নাহি তব ভুজে।
এবে তুমি সামান্য ব্রাহ্মণ
ধর্ম্ম নষ্ট হিংসায় তোমার ;
হিংসার প্রভাবে—
বিপ্রতেজ ক্ষুণ্ণ তব দেহে।
কহ, কোথায় ত্যজিব শর ?
পরশুরাম। নহে মম তেজ ক্ষুণ্ণ ওহে নারায়ণ,
পাইয়াছি সাক্ষাৎ দর্শন,
মম সম তেজীয়ান্ কেবা আর ভবে ?
স্বর্গ-পথ রুদ্ধ মম কর তব শরে,
নহি আর স্বর্গের প্রয়াসী,
ব্রহ্মপদ করি তুচ্ছ জ্ঞান,
পেয়েছি পরম পদ আর কিবা চাহি !
দীননাথ তুমি,
তেজোহীন দীন আমি আপনি কহিলে,
দীন জনে ত্যজিতে নারিবে।
কলঙ্ক রটিবে তব দীননাথ নামে,
এ দীন ব্রাহ্মণে যদি ত্যজ দয়াময় !
শ্রীরাম। নহ দীন, হে প্রবীণ, অবতার তুমি,
তব দেহে নারায়ণ করিয়া আশ্রয়
করিলেন ক্ষত্রকুল ক্ষয়,
মহাপুণ্য জগতে রহিবে।
শক্তি সহ মিলি ক্ষমা অতুল শোভিবে,
পরিত্রাণ পাবে নর তব দরশনে ;
যাও, দেব, নিজ স্থানে।
পরশুরাম। পূর্ণ মম কার্য্য এত দিনে—
ইষ্টলাভ মম।
প্রণমিয়ে ইষ্টদাতা শিবে
নির্জ্জনে করিব ধ্যান ইষ্টের চরণ।

[ পরশুরামের প্রস্থান।

দশরথ। চল, চল—
বিলম্বে নাহিক প্রয়োজন,
কি জানি কি ঘটে পথে।
সকলে। জয় সীতারাম !

---

যবনিকা

# হীরক জুবিলী

## ( ভিক্টোরিয়া মহোৎসব )

মহারাণী ভিক্টোরিয়ার ষাট বৎসর রাজ্যকাল পূর্ণ হওয়ায় 'ডায়মণ্ড জুবিলী' উৎসব উপলক্ষে 'নটের রাজভক্তি উপহার' স্বরূপ এই গীতিনাট্য খানি রচিত হয়।

[ ৭ই আষাঢ়, ১৩০৪ সাল, ষ্টার থিয়েটারে প্রথম অভিনীত ]

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

( পুরুষ )

রাজা, বণিক্, নট, পুরোহিত, কৃষক, বঙ্গবাসী, মাতাল, মুটে, দ্বীপান্তর-প্রত্যাবৃত্ত পুরুষ, নাগরিকগণ, চারণগণ, বন্দিগণ উড়িয়াগণ, সাড়ীওয়ালা, বইওয়ালা, বরফওয়ালা, ছুরিকাঁচিওয়ালা, ঔষধ-বিক্রীওয়ালা, তেলওয়ালা, সাবানওয়ালা, পাহারাওয়ালা, খবরের কাগজওয়ালা ইত্যাদি।

( স্ত্রী )

গ্রাম্য স্ত্রী, নাপ্তিনী, ফুলওয়ালী, চুট্‌কীওয়ালী, মিসিওয়ালী, খিলিওয়ালী, বন্দিনীগণ, নাগরিকাগণ, দ্বীপান্তরপ্রত্যাবৃত্তা স্ত্রী ইত্যাদি।

---

### প্রথম দৃশ্য

বিজয়-তোরণ

( নাগরিক ও নাগরিকাগণের প্রবেশ )

( মঙ্গল-গীতি )

রাণীকুল-রাজরাণী তুমি মা জননী।
করুণা-বিভায় দীপ্ত মুকুটের মণি॥
পুত্তলি খেলার ছলে,
শিখেছ মা বাল্যকালে,
প্রেমময়ী পালিতে গো নন্দন-নন্দিনী।
স্বর্ণাক্ষরে ইতিহাস,
করিতেছে সুপ্রকাশ,
তোমার মার্জ্জনা-গুণ ও মা বরাননী।
ওয়েলিংটন্ লৌহ-হৃদি,
বিগলিত তদবধি,
দণ্ড-আজ্ঞা নিতে যবে আইল সেনানী।
যোদ্ধা বধ-আজ্ঞা চায়,
উথলিত করুণায়,
লিখিল মার্জ্জনা-আজ্ঞা সুবর্ণ-লেখনী॥
পেয়ে মা গো অধিকার,
ব'লেছিলে বার বার
ধরিব ধরার ভার কেমনে রমণী।
দুস্তর সংসার ঘোরে,
প্রজাগণ সকাতরে,
তুলিবে গগনভেদী হাহাকার-ধ্বনি।
বালিকা মুকুট ধরি,
প্রজার মঙ্গল স্মরি,
ঝরিল করুণা-বারি কমলনয়নী॥
মঙ্গল কামনা করি,
মঙ্গলা ভুবনেশ্বরী,
শান্তি-নিকেতন তব সাগর ধরণী।
কভু পিতা করে রোষ,
মাতৃ-পদে নাহি দোষ,
অকৃতি সন্তানে মাতা চির-হাস্যাননী॥

অকৃতি এ বঙ্গবাসী,
তাই চির অভিলাষী,
কাল-স্রোতে রহে মাতৃজীবন-তরণী।
মাতৃ-রাজ্যে সুর্য্য প্রায়,
নাহি যেন অস্ত যায়,
ভিক্টোরিয়া যশঃ-প্রভা জিনি দিনমণি॥
[ নাগরিকাগণের প্রস্থান।

( জনৈক মাতালের প্রবেশ )

মাতাল। হ্যাঁ বাবা, তোমাদের দলেরই জিত হ'লো বুঝি ?

১ম নাগরিক। জিত কি ?

মাতাল। তোমরা তো কবির দলের দোয়ার ?

১ম নাগরিক। এ কি বলে !

মাতাল। কেন বাবা আর আমায় ভাঁড়াচ্ছ ? আমার খুড়োরও পাঁচালীর দল ছিল।

২য় নাগরিক। এ একটা মাতাল।

মাতাল। হ্যাঁ বাবা, একটু খেয়ে থাকি ; তা বাবা তোমরা না খেয়ে কিসের ফুর্‌তি ক'চ্ছো ? কবির দলেরও দোয়ার নও, অথচ রাস্তায় চিতেন ধ'রেছ, ব্যাপারটা কি বল দেখি ? আমি তো বলি মেয়ে-কবি।

৩য় নাগরিক। সে কি, তুমি কিছু জান না ! মহারাণী ষাট বৎসর রাজ্যেশ্বরী হ'য়েছেন, তাঁরই উৎসব।

মাতাল। হ্যাঁ বাবা, মনে পড়েছে, একটা নূতন পরব উঠেছে, আজ আপিসে ছুটী দিয়েছে বাবা ; এ হীরামণি পরব না কি বাবা ? বড় খোঙারি হ'য়েছে, মেজাজটা ঠিক ক'রতে পাচ্ছি না।

৩য় নাগরিক। ঐ যে তোমায় ব'ল্লুম, মহারাণীর ষাট বৎসর রাজ্য হ'লো।

মাতাল। আচ্ছা, এ পরব তো বছর বছর চ'ল্‌বে ?

১ম নাগরিক। আর তুমিও যেমন, মাতালের সঙ্গে কি ব'ক্‌ছো ?

৩য় নাগরিক। কেন হে, আজ মহোৎসব, সকলেই আমোদ করুক।

২য় নাগরিক। কিসের মহোৎসব, তা তো বুঝ্‌তে পাচ্ছিনে ; ব'ল্লে চাঁদা দিতে—চাঁদা দিলুম, গাইতে ব'ল্লে—গাচ্ছি।

৩য় নাগরিক। কি হে, তুমি এমন কথা মুখে আন ! ভারত-সন্তান ব'লে পরিচয় দাও, আর মাতৃরাজ্যে বাস ক'র্‌ছো, অতুল সুখ-সম্ভোগ ক'র্‌ছো, তাঁর রাজ্য ষাট বৎসর পূর্ণ হ'লো, এতে ব'ল্‌ছো— কিসের উৎসব !

মাতাল। না, এদের পাঁচালীর দল, এ ছড়া কাটাচ্ছে, বেশ ভাই !

৩য় নাগরিক। চুপ ক'রে রইলে যে, উত্তর ক'র্‌ছো না ?

২য় নাগরিক। ভাই, নগদা-নগদি কিছু পাই তো বুঝি, কিছু খেলায়ৎ পেলুম, বক্‌সিস পেলুম, না হয় একটা ট্যাক্স উঠে গেল, তা নইলে উত্তর কি দেব বল ?

৩য় নাগরিক। ভাই, রাগ করো না, স্বার্থপর হ'য়েই আপনার সর্ব্বনাশ আমরা কচ্ছি, নচেৎ আমরা কি সুখেই না থাক্‌তে পারতুম ; এই ভারতবর্ষে যারা বলিষ্ঠ, তারাই আমাদের বাঙ্গালী ব'লে ঘৃণা ক'রেছে, এখনও ঘৃণা করে ; কিন্তু দুর্ব্বল ব'লে আমরা মাতৃরাজ্যে কি আদর না পেয়েছি ! যখন কোম্পানীর রাজ্য, তখনও মাতৃরাজ্য, তাঁরা মহারাণীর দাস ছিলেন ; কিন্তু তাঁরা মহা যত্নে রাণীর দীন প্রজাদের পালন ক'রেছেন। মনে ক'রে দেখ, বাঙ্গালী ডাক্তার হবে ব'লে যখন মড়া চির্‌তে রাজি হ'লো, তার সম্মানের জন্য কেল্লা থেকে তোপ হ'য়েছিল ; মহাত্মা রাণীর কর্ম্মচারীসকল কত যত্নে শিক্ষা দিয়েছেন, তা স্মরণ ক'রে দেখ ; যখন অবোধ সিপাই ভ্রম বশতঃ বিবি-বালক হত্যা ক'রেছিল, তখন ইংরাজেরা উন্মত্ত হ'য়ে প্রতিশোধ দিয়েছিল, তথাপি বাঙ্গালীর প্রতি অসীম দয়া প্রকাশ ক'রেছিল। কানপুরের নারী-বালক-হত্যা দেখে যখন ক্রোধান্ধ, তখনও যে বাড়ীতে "Calcutta Babus" লেখা ছিল, সে বাড়ীতে ইংরাজ-সৈন্য প্রবেশ করেনি,—অনেক বিদ্রোহী সেই সব বাড়ীতে লুকিয়ে প্রাণ রক্ষা ক'রেছে। মহারাণীর দয়া দেখ,—তিনি ভারতের ভার বিদ্রোহের পর প্রত্যক্ষভাবে গ্রহণ ক'র্‌লেন ; তাঁর অভিপ্রায় যে, স্বয়ং প্রজার ভার গ্রহণ করেন। তিনি ভেবেছিলেন যে, অবশ্যই তাঁর কালো ছেলের প্রতি অত্যাচার হ'য়েছে, এই জন্যই তিনি স্বয়ং ভার গ্রহণ ক'রেছিলেন ; ঘোষণা দেন যে, সাদা কালো প্রভেদ থাক্‌বে না।

২য় নাগরিক। আচ্ছা ভাই, কি ক'রতে হবে, বল ?

মাতাল। ওহে, ছড়া কাটিয়ে, ওহে ছড়া কাটিয়ে, ঠাকুরুণ-বিষয় তো হ'লো, এখন একটা বিরহের ছড়া কাটাও। দেখ বাবা, বড় খোঙারি হ'য়েছে, ব'লতে পার, যদি নেশাটা ভাঙটা করি, রাস্তায় গড়াগড়ি দিই, তা হ'লে পাহারাওয়ালা ধ'রবে. না তো শুনেছি, তা সত্যি কি ?

৩য় নাগরিক। না, তুমি আজ প্রাণ ভ'রে আমোদ কর।

মাতাল। বাহবা বাহবা কি মজা, বছর বছর এই পরব হবে তো বাবা ?

৩য় নাগরিক। বছর বছর কেন ?

মাতাল। কেন বাবা, এ বচ্ছর ষাট বচ্ছর রাজ্য হ'লো, আর বছর ষেটের কোলে একষট্টি বচ্ছর হ'বে, এক বছর বাড়লো, ডেড় দিন পরব হওয়া উচিত, ফিরে বছর দু'দিন, এম্‌নি বছর বছর পরব বেড়ে যা'ক্।

২য় নাগরিক। শোন হে, তোমার ইয়ার কি ব'লছে।

মাতাল। কেন বাব', কি বেঠিক ব'লছি বল ? রাণী বেঁচে থাকুন, আর রাজ্য ক'রতে থাকুন, আর রোজ রোজ পরব হোক ; আর আমি জয় ভিক্টোরিয়ার জয় ব'লে ঢক্ ঢক্ ক'রে তাঁর হেল্‌থো খাই।

৩য় নাগরিক। এস, আমরাও বলি সকলে—জয় ভিক্টোরিয়ার জয় !

সকলে। জয় ভিক্টোরিয়ার জয় !

৩য় নাগরিক। হ্যাঁ হে, তুমি না বল যে সাদা কালো প্রভেদ আছে ? কিন্তু এই উপযুক্ত সময়, আজ এস, আমরা জগতকে দেখাই, যদিচ আমরা বিজিত, কিন্তু রাজভক্তিতে আমরা তাঁর শ্বেত সন্তান অপেক্ষা ন্যূন নই। সমস্ত সভ্য জাতির সম্মুখে প্রকাশ করি যে, আমরা ভারত-সন্তান ; আমরা দিল্লীশ্বরকে 'দিল্লীশ্বরো বা জগদীশ্বরো বা" ব'লে ডাকৃতেম। যে মানীকে মান দেয়, সে আপনার পরিচয় দেয় যে, সে নিজে মহামানী। মহামানী রাজরাণী, যাঁকে সমস্ত সভ্য স্বাধীন রাজাগণ সম্মান করেন, তাঁকে সম্মান ক'রবার আজ সুযোগ পেয়েছ: এমন সুযোগ আর কখনও হয়নি, এ সুযোগ আর পাবে কি না, তা জানিনে। এস সকলে মিলে মহোৎসব করি, ভারতের উপযুক্ত মহারাণীর মহাপূজা করি।—

চিরদিন গর্ব্ব তব ভারত-সন্তান।
রাজভক্ত নাহি কেহ তোমার সমান ॥
উদয় হে শুভদিন,
রাজা প্রজা ধনী দীন,
একপ্রাণ একতান কর জয় গান।
দেবীপূজা কর, রাখ ভারতের মান ॥

মাতাল। বাবা, একটা টপ্পা ধর।

৩য় নাগরিক।—

প্রাচীন বচন শুনি আছে পূর্ব্বাপর।
বলিবারে দিল্লীশ্বরে জগত-ঈশ্বর ॥
জননী রমণী-মণি,
অতুলনা যাঁরে গণি,
প্রীতি-উপহারে পূজে শ্রেষ্ঠ নরবর।
ভারতে সে মহাপূজা হোক শ্রেষ্ঠতর ॥

মাতাল। বাবা, ছড়া ছাড়, একটা গান ধর।

৩য় নাগরিক।—

সূর্য্য অস্ত নাহি যায় অধিকারে যাঁর।
প্রবল শাসন মানে ভীম পারাবার ॥
নানা দেশে নানা ভাষে,
যাঁর গুণগান ভাষে,
যাঁহার গৌরব সম চন্দ্র পূর্ণিমার।
তাঁরই গানে হোক ধন্য ভাষা বাঙ্গালার ॥

মাতাল। দোহাই বাবা, বিরহ গাও।

৩য় নাগরিক।—

করুণা প্রতিমা বামা শান্তির আধার।
রাণীগুণ নারীগুণ একত্রে বিহার ॥
মঙ্গলা মঙ্গলময়ী,
প্রেমময়ী বিশ্বজয়ী,
অরি-মুখে ন্যায়-গুণ যাঁহার প্রচার।
সসাগরা ধরা ভরে শান্তির আগার ॥

মাতাল। ক্ষমা দাও চাঁদ, ক্ষমা দাও, সুর ফেরাও।

৩য় নাগরিক।—

শ্বেতাঙ্গ সমান হ'তে সাধ যার মনে।
এস হই সমতুল ভক্তি প্রদর্শনে ॥

সাদা কালো ভেদ আর,
নাহি হেরে ত্রিসংসার,
ভ্রাতৃভাবে এস সবে উৎসব-মিলনে।
ভিক্টোরিয়া-জয়-ধ্বনি উঠুক গগনে॥

[ নাগরিকগণের প্রস্থান।

মাতাল। ছিঃ ইয়ার, পালিয়ে গেলে? বিরহ গাইলে না বটে, কিন্তু খুব আমোদ ক'রে চ'লেছে। আজ কি পরব ব'লে গেল,—ভ্যালা মোর বাপ রে, মনে প'ড়েছে, আজ ছুটী, নূতন পরবটার নাম মনে আস্‌ছে না, কি হীরে—হীরে——হীরেই বটে বাবা; পরব তো নয়, যেন হীরেবুলবুলী পাখী। আর বল না দুর্গোৎসবের উপর না? দেখ না, পাহারাওয়ালা ধ'র্‌বে না, দেদার খাও। ঐ যে আমোদ ক'র্‌তে ক'র্‌তে একদল মাতাল আস্‌ছে, আসুক বাবা, দলে মিশে যাব।

( গান করিতে করিতে কতকগুলি উড়ের প্রবেশ )

উড়েগণ।— ( গীত )

সেমতি আউ কি হেবে, সেমতি আউ কি হেবে।
এমতি হেবে কেবে, এমতি হেবে কেবে।
এ ধেইতা, এ ধেইতা, এ থু।
মজা কিড়ি কিড়ি ভাত খাউচি,
গ্যাস আড়ি কিড়ি টকা পাউচি,
১ম উড়ে।—মু সর্দ্দার বেহাড়া—
২য় উড়ে।—মু চপরাসী—
৩য় উড়ে।—মু বাট খুঁজিছি—
৪র্থ উড়ে।—মু জড় আগুছি—
সকলে।—করুচি মেমো কঁধা, পিন্ধুচি সুপা সদা,
এ ধেইতা, এ ধেইতা, এ থু।
চলুছি বলুছি হ্যাই হ্যাই হ্যাই, ইয়া—
উড়াকা বলবে কেই,
ডকিব পয়্‌ড়াওলা মলীস ঠুসি দেইবে।
এ ধেইতা, এ ধেইতা, এ থু॥

১ম উড়ে। হঃ সর্দ্দাড়, রাণীটা মোচ রাখুচি?

সর্দ্দার উড়ে। মোচ রাখুচি, একি বঙ্গাড়ী? মুখ সফা রাখুচি।

১ম উড়ে। ঝুটী রাখুচি?

সর্দ্দার উড়ে। ঝুটী রাখুবিনি, থরকাটি কিড়ি ঝুটী রাখুচি।

১ম উড়ে। ভাত খাউচি?

সর্দ্দার উড়ে। হ; পকাড়।

১ম উড়ে। মুড় দিউচি?

সর্দ্দার উড়ে। মুড় দিবিনি, ততুড় দিউচি, মুড় দিউচি, সিঙ্গিমাচড় ঝোড় দিউচি।

১ম উড়ে। দুধ খাউচি?

সর্দ্দার উড়ে। দুধ খাউবিনি, ডেড় ছটাক।

১ম উড়ে। তেড় মাখুচি?

সর্দ্দার উড়ে। তেড় মাখিবিনি, হিলিদ্রা পিসি কিড়ি

১ম উড়ে। পনিকি চাপিছি?

সর্দ্দার উড়ে। কঁধা কে করিবে? পনিকি চাপিবাকু এ্যাঠি আসিবে।

১ম উড়ে। হঃ, রাণীটা বড়া ভলা রাণীটা, মু কঁধা করিব।

সকলে। কঁধা করিব কঁধা করিব, জয় রাণী ভিটি-কিড়িয়াকু জয়!

মাতাল। একি বাবা, উড়ে ব্যাটারা মদ ধ'রেছে নাকি, হুঁ মদ ধ'রেছেই বটে; এইবার ব্যাটারা মানুষের মত হবে, আর তো বাবা ইয়ার কারুকে দ্যাখ্‌ছি না, এই ব্যাটাদের সঙ্গেই ইয়ারকি দিই। উড়ে চাঁদ, উড়ে চাঁদ, মদ ধ'রেছ বাবা? বেশ ক'রেছ, বেশ ক'রেছ।

সর্দ্দার উড়ে। কঁড় কৌছুন্তি বাবু? মু কঁধা করিবিনি, আজ পরব, জুজুবাড়ী।

মাতাল। হ্যাঁ তো বাবা, আজ পরবই তো বাবা, তা এস না, এক গেলাস মদ খাই গে।

সকলে। আরে থু থু থু!

মাতাল। আহা, এস না হে এস না, এক গেলাস খাবে এস না।

সর্দ্দার উড়ে। বাবু, মুখ সামার কিড়ি কিড়ি বাত বলিবিন্থু, বাবু অছিতো ঘরকু অছি, মু উড়া অছি তো উড়া অছি, রাণীর হুকুম, তু যেমতি মু তেমতি।

মাতাল। হ্যাঁ বাবা, ঢং রাখ না বাবা, আমি কি আর বুঝতে পাচ্ছিনে, ভোর রাত্তিরে মদ টেনেছ।

সর্দ্দার উড়ে। দেখিব তু আমকো জানিতে নেই হ্যায়, দোই কোম্পনী বাহাদুর, মাতাড় আউছি, মাতাড় আউছি।

মাতাল। ধর শালাদের—ধর শালাদের।

সর্দ্দার উড়ে। বাপ্পল, বাপ্পল, পড়াওলা, পড়াওলা—

[ উড়েগণের প্রস্থান।

( জনৈক মুটে ও চুট্‌কীওয়ালীর গান করিতে করিতে প্রবেশ )

( গীত )

মুটে।—অইছে নয়া পরব বিবিজান।
চুট্‌কীওয়ালী।—তাইতে তো মুঞ্চে তুলে, দিইছি তোরে ছাঁচি পান।
উভয়ে।—চল্ চল্ গাঙ্গের ধারে যাই,
চ্যানের খাবা জলে ক্যানে আঁজলা দুই আর খাই ;
মুটে।—কি বল, জিল্‌পি লেবা ?
চুট্‌কীওয়ালী।—তুমি খাবা আমায় দেবা,
উভয়ে।—পানের ঘাটে ঠ্যাস মেরে চল, দিতি থাকি হুকায় টান।

মাতাল। উঃ মুটে ব্যাটা ভারি ইয়ারকি ক'রছে, আমি কাছে ঘেঁস্‌লেই কি জানি বাবা উড়ে ব্যাটাদের মতন স'রে পড়বে, তফাৎ থেকে একটু ইয়ারকি দেখি, চক্ষু জুড়ুক।

চুট্‌কীওয়ালী। হ্যাদে, রাণীটারে দ্যাখ ছিস ?

মুটে। হঃ দ্যাখছিনি, মুই লাটসাহেবের গরে মোট বইতেছি !

চুট্‌কীওয়ালী। তবে যে শুনছি, সে বেলাতে থাহে ?

মুটে। বেলাত আর কোনে, লাট সাহেবের গর দেহেছিস ?

চুট্‌কীওয়ালী। চেতলায় কাঁটা কর্‌তি যাইয়ে একবার দেহেলেম্।

মুটে। ঐ গম্বুজটা দেহেছিস্ ? উরির তলে বেলাত।

চুট্‌কীওয়ালী। হ্যাদে, রাণীটা কি কর্‌তি থাহে ?

মুটে। কি করে শুনবি ? হাঁ করি বসি থাহে, আর মাথার উপর তেলের জালা ঢাল্‌তিছে, আর দু'জন পর্‌মিটের মুটে চ্যানির গাদা মুঞ্চে ঠাস্‌তিছে।

চুট্‌কীওয়ালী। আর খাতিছে ?

মুটে। গঁক গঁক গিল্‌তিছে।

চুট্‌কীওয়ালী। জিল্‌পি খাতিছে ?

মুটে। জিল্‌পি খাবে, তোর মতন ছোট লোক পেয়েছিস্ ? নাকের মধ্যে গুঁজ্‌তিছে, আর সাম্‌নে ভাসা ত্যালে লুচি ভাস্‌তিছে, তাকিয়ে তাকিয়ে দ্যাখ্‌তিছে, আর দু' সম্বুন্ধি বামুন ছাক্‌তিছে, বলতিছে—নগদা মুটেদের দাও ; আর নগদা মুটেরা মোট মোট লুচি গরে আন্‌তিছে।

চুট্‌কীওয়ালী। আহা, এমন রাণীটে মুই দ্যাখ্‌লাম নারে, মনে বড় খ্যাদ রইলো !

মাতাল। আরে বাহবা বাহবা ক্যাবাত হ্যায়, রাস্তায় নইলে ইয়ারকি, পদী বেটীকে বলি, তা শুনবে না।

মুটে। হ্যাদে, চল্ চল্ মাতাল অইয়ে সুমুন্দি সরকার আস্‌তিছে, এহুনি মোট বইতে বল্‌বে, আজ ঝুবিলি পরব, মোট বইবে কেডা ?

[ মুটে ও চুট্‌কীওয়ালীর প্রস্থান।

মাতাল। অহে শোন না, শোন না, পালাও কেন ? নেড়ি, যাস্‌নে যাস্‌নে, মাথা খাস্।

[ প্রস্থান

---

## দ্বিতীয় দৃশ্য

### নগরস্থ ভবন—অন্তঃপুর

( নাগরিকাগণ ও গ্রাম্য স্ত্রীর প্রবেশ )

নাগরিকাগণ।— ( গীত )

মরি মুকুট পরি মায়ের কোলে তেমনি কুমারী।
কুটীরে কুটীরে ফেরে দুখহারী কে নারী।
ধ'রে পতির গলা প্রেম বিহ্বলা,
ঘরণী ঘরের আলো এ শশিকলা ;
পতিপ্রাণা উপাসনা পতি হৃদি বিহারী।
বুকের ছেলে দেয় পতির কোলে,
প্রেমময়ী জননী ঐ রাণীকে বলে ;
দেখে অবোধ শিশু হয়ার খেলা মায়ের বদন নেহারি।
যে হিন্দুর মেয়ের বিধবা বে দাও,
চাও চাও রাণীকে দেখে যাও,—
দেখ পতির ধ্যানে ধরার রাণী—
বুক বেয়ে বহে বারি।

১ম নাগরিকা। হ্যাঁ দিদি, শুনেছি বাদ্‌শাজাদী যেন হিঁদুর মেয়ে।

২য় নাগরিকা। হিঁদুর মেয়ের বাড়া, তা নইলে কি রাজলক্ষ্মী অচলা থাকেন।

১ম নাগরিকা। তুই তাঁর কথা কিছু বল্ না ভাই।

২য় নাগরিকা। আমি ব'ল্‌ছি, কিন্তু তোরা ভক্তি ক'রে শোন, তাঁর কথা ব'ললেও ফল, শুন্‌লেও ফল। এখনকার মেয়েরা সব মেম হ'তে চান, আরে বেহায়ী,—বাদ্‌শাজাদী কি মেম নন, মেম যদি হবি, তাঁর মতন হ।

১ম নাগরিকা। তিনি বড় ভাল—না?

২য় নাগরিকা। ভাল ব'লে ভাল, লক্ষ্মী-অংশে জন্ম, ছেলেবেলা মা'র মুখে শুনেছিলেম, সত্যি কথা কইতে হয়, সেই অবধি তাঁর মুখ দিয়ে মিথ্যা কথা কখনও বেরোয় নি। তাঁর মা একদিন তাঁর গুরুমাকে জিজ্ঞাসা ক'রেছিলেন, যে, "হ্যাগা, ভিক্টোরিয়া কি আজ দুরন্তপনা করেছে," তা তাঁর গুরুমা ব'ল্লেন যে, 'একবার দুরন্তপণা ক'রেছে;' তিনি ব'ল্লেন, "না গুরুমা, আমি তো দু'বার দুরন্তপনা ক'রেছি।"

গ্রাম্য স্ত্রী। হ্যাগা ব'ল্‌লে গা? তার মা মাগী গালে ঠোনা দিলে না?

২য় নাগরিকা। না,না, শোন না, কত আদর ক'র্‌লে।

গ্রাম্য স্ত্রী। হ্যাগা, তার মা ভাল গিন্নী ছিলেন, না? মায়ের ভয়েই তো ছেলে মিছে শেখে।

২য় নাগরিকা। মিথ্যা নয় তিনি যে রাণী হবেন, তাঁরে কেউ বলেনি, তাঁর যখন বার বচ্ছর বয়েস, তখন তিনি শুন্‌লেন; কিন্তু এমনি ধীর বুদ্ধি নারায়ণ দিয়েছেন, যে, তিনি বুঝ্‌লেন, রাণীর যেমন ঐশ্বর্য্য, তেম্‌নি শক্ত কাজ, সকলের উপর প্রজা-রক্ষার ভার ভারি শক্ত।

গ্রাম্য স্ত্রী। আহা, যা ব'ল্‌লে মা, আমার কোলে ক'র্‌তে সাধ হ'চ্ছে।

১ম নাগরিকা। হ্যাগা, কত বছরে রাণী হ'লেন?

২য় নাগরিকা। উনিশ বছরে,—তিনি ঘুমুচ্ছেন, তাঁকে ডেকে তুল্‌লে। যখন শুনলেন, তিনি রাণী হবেন, তখন তিনি সজল নয়নে তাঁর পুরোহিতকে ব'ল্‌লেন যে, পুরোহিত ম'শাই, আমার জন্য পূজা-অর্চ্চনা করুন, এই মহাভার যেন আমি বইতে পারি। তাঁরা ভগবানকে ডাক্‌লেন, ভগবানও শুনেছেন, নইলে এমন সুখের রাজ্য হয়।

গ্রাম্য স্ত্রী। দেখেছ, ঠেকার হ'লো না, আর আমাদের শ্যামীর মা'র জামাই একটা ডিপটী হ'য়েছে, শ্যামীর আর অহঙ্কারে ভুঁয়ে পা প'ড়ছে না, আর ইনি রাজ্যি পেলেন গা—বল কি!

৩য় নাগরিকা। একা লক্ষ্মীর অংশে কেন ব'লছো দিদি? লক্ষ্মী সরস্বতী—দু'জনেরই অংশে।

গ্রাম্য-স্ত্রী। হ্যাগা, রাণী হ'য়ে দান-ধ্যান কিছুই করেন নি?

২য় নাগরিকা। সামান্য দান তো তিনি চিরদিনই করেন, কুটীরে কুটীরে ফেরেন, রুগীর বিছানায় বসেন, দরিদ্রের চোখের জল মুছান, কিন্তু রাণী হ'য়ে তাঁর প্রথম দান জীবন দান। তাঁর সেনাপতি কোন একজন দোষীর প্রাণদণ্ডাজ্ঞা সই করাতে আসেন। রাণী জিজ্ঞাসা করেন, 'এ কি!' সেনাপতি উত্তর ক'র্‌লেন যে,—"এই দুর্ম্মতির প্রাণদণ্ড হওয়া উচিত, মহারাণী, আজ্ঞা দিন।" রাণী আজ্ঞা ক'ল্লেন, "প্রাণদণ্ড! সে কি! এ ব্যক্তির কি কোনই গুণ নাই?" সেনাপতি ব'ল্লেন, "সামাজিক-সৌজন্য আছে শুন্‌তে পাই, কিন্তু অপর কোন গুণ নাই।" রাণী তাইতে ব'ল্লেন, "সামাজিক-সৌজন্য এ মহৎ গুণ" তৎক্ষণাৎ সুবর্ণ লেখনী সুবর্ণ অক্ষরে দণ্ডাজ্ঞার উপর মার্জ্জনা আজ্ঞা অঙ্কিত ক'ল্লেন। এইরূপ শত শত জীবন-দান, অশিক্ষিত জাতিকে বিদ্যাদান, পৃথিবীকে শান্তিদান, মহারাণীর নিত্য ক্রিয়া।

৩য় নাগরিকা। হ্যাঁ দিদি, তাঁর বে' হ'লো কার সঙ্গে? নামটা কি শুনেছিলুম, ভুলে গেছি।

২য় নাগরিকা। জারমানির একজন রাজপুত্রের সঙ্গে, তাঁর নাম আলবার্ট।

গ্রাম্য স্ত্রী। তা সে রাজপুত্র দেশে নিয়ে গেল?

২য় নাগরিকা। না, না, সে রাজপুত্রই তাঁর দেশে রইলেন। তিনি একজন জমীদারের মতন বই তো নয়, রাণীর মতন তো অত বড় রাজা ছিলেন না।

গ্রাম্য স্ত্রী। বুঝেছি ঘর জামায়ে রইলো, না? হ্যাঁগো, তবে তাঁর স্বামীকে তো হেনস্তা করেন নি?

২য় নাগরিকা। না না, পতিপ্রাণা—স্বামী অন্তপ্রাণ। আর স্বামীও তেমনি রূপে গুণে।

গ্রাম্য স্ত্রী। এখানকার মেয়ে হ'লে স্বামীকে

গোলামের মতন ক'রতো ; অম্‌নিতেই তো বিবিদের মুখে পা পড়ে না, তার পর যিনি বাপের বিষয় আনেন, তিনি তো কাণে ধ'রে ওঠান আর বসান, একলা শুতে পারেন না ব'লে ঘরের ভেতর যায়গা দেন।

১ম নাগরিকা। হ্যাঁ দিদি, তু'জনে খুব ভাব হ'য়েছিল ?

২য় নাগরিকা। যেন হরগৌরী ; একত্রে বেড়াতেন, একত্রে গান ক'রতেন, ছবি আঁকতেন, উনি বই প'ড়ে ওঁকে শুনাতেন, তিনি বই প'ড়ে ওঁকে শুনাতেন।

১ম নাগরিকা। হ্যাঁগা, রাণীর ছেলে মেয়ে ক'টি ?

২য় নাগরিকা। রাণীর ধনে-পুত্রে লক্ষ্মীলাভ ; ছেলেতে মেয়েতে নয়টি, পাঁচটি মেয়ে আর চারটি ছেলে। রাণীর মা যেমন তাঁকে মানুষ ক'রেছিলেন—তেম্‌নি ক'রে তিনি আর তাঁর স্বামী, ছেলে মেয়ে মানুষ ক'রেছিলেন।

গ্রাম্য স্ত্রী। মায়ে—বাপে না দেখ্‌লে কি ছেলে মানুষ হয় ?

১ম নাগরিকা। হ্যাঁগা, এঁর স্বামী আজও বেঁচে আছেন ?

২য় নাগরিকা। না দিদি, ভগবান্ রাজা প্রজা দু'জনের মাথায়ই বজ্রাঘাত করেন ! তিনি বিধবা, কিন্তু তাঁর মত বৈধব্য-আচার কেউ কখনও দেখেনি ; যদিচ তিনি রাজ-কার্য্য ক'রতেন, কিন্তু বহুদিন কোন উৎসবে আস্‌তেন না ; প্রজারা অনেক কেঁদে কেটে আবার তাঁরে সে অবস্থা ত্যাগ করিয়েছে।

গ্রাম্য স্ত্রী। আর এখানকার মিন্‌সেগুলো বলে কি না—হিঁদুর বিধবার বে দাও।

৩য় নাগরিকা। আচ্ছা ভাই, তিনি তো আমাদের দেশে কখনও আসেন নি, তবু না কি শুনেছি, তিনি আমাদের দেশের কথা বেশ জানেন।

২য় নাগরিকা। জানেন বই কি, তাঁর আমাদের প্রতি বড় মায়া, আমাদের হিন্দুস্থানী অস্ত্রধারী তাঁর শরীর-রক্ষক। রাজরাণী হ'য়ে পরিশ্রম ক'রে আমাদের ভাষা শিখেছেন ; তাঁর প্রিয় রাজ-প্রাসাদের একটী মহল ভারতবর্ষের ছবি, ভারতবর্ষের সাজ-সরঞ্জাম দিয়ে সাজান। এই দেশেরই একজন কারিকর গিয়ে সাজিয়ে দিয়েছে, সেখানে একটীও বিলিতি জিনিষ নাই।

গ্রাম্য স্ত্রী। হ্যাঁ গা, সত্যি ? ও মা দেখ, আর আমাদের বাবুদের বৈঠকখানায় সব বিলিতি সাজ-সরঞ্জাম ; ঠাকুর দেবতার ছবি রাখ, ও মা তা নয়, দেখেও দেখেন না গা !

৩য় নাগরিকা। বাদসাজাদী আমাদের সকলের মা। এস ভাই, আমরা সকলে জগৎ-মাতার কাছে প্রার্থনা করি, তিনি অক্ষয় অমর হ'য়ে রাজ্য করুন। মার চেয়ে স্নেহময়ী কেউ নাই, সকলে মা'র রাজ্যে সুখে বাস করি। আমারা হিন্দু, মা'র পূজা বড় ভালবাসি, তাই আমাদের অদৃষ্টে ভগবান্ রাণীর রাজ্য দিয়েছেন।

( পুরোহিত, নাপ্‌তিনী, সাড়ীওয়ালা ও মিসিওয়ালীর প্রবেশ )

( গীত )

পুরোহিত।—নতুনং পরবং চমৎকার নতুনং চং পূজার।
নাপ্‌তিনী।—আয় লো দিবি পরবে আলতার বাহার ॥
সাড়িওয়ালা।—নয়া সাড়ি কাপড়,
মিসিওয়ালী।—নয়া মিসি লেবে গো, মিসি বড়া জবর ;
সকলে।—খুব গুলজার খুব গুলজার ॥
পুরোহিত।—পূজাং কল্লে নতুনং, হবে কল্যাণং, রবে যৌবনং ;
নাপ্‌তিনী।—পরবে আলতা দিলে পায়, সোণা উথ্‌লে প'ড়বে গায় ;
সাড়ীওয়ালা।—নয়া শাড়ি কাপড়ে, মিন্‌সেরে বাঁধ্‌বি ঘরে ;
মিসিওয়ালী।—নিলে নতুন মিসি, ফুটবে মধুর হাসি ;
সকলে।—পরব মজাদার—মজাদার ॥

পুরোহিত। তোম্‌রা কে গো কে গো, গোল ক'রো না, পূজার সময় ব'য়ে গেল, সর সর সর।

নাপ্‌তিনী। কে রে ড্যাক্‌রা বামুন ? এ নতুন আল্‌তা শীগ্‌গির শীগ্‌গির পর।

সাড়ীওয়ালা। দেখেন মা ঠাকরুণ, বঁড় জবর সাড়ী-কাপড় মা ঠাকরুণ।

মিসিওয়ালী। মিসি লে, মিসি লে, মিসিওয়ালী দাঁড়াবে না, চল দেবে।

সকলে। আরে সর সর সর। ( সকলে টানাটানি )

পুরোহিত। আরে না কর টানাটানি, না কর টানাটানি।

২য় নাগরিকা। পুরুত ঠাকুর, এস, পূজা ক'রবো।

১ম নাগরিকা। নাপ্‌তিনি, আয়, আল্‌তা প'রবো।

৩য় নাগরিকা। আয়, নূতন সাড়ী নেব।

গ্রাম্য স্ত্রী। আয় লো, মিসি দাঁতে দেবো।

সকলে। জয় জয় ভিক্টোরিয়ার জয়!

[ নাগরিকাত্রয় ও গ্রাম্য স্ত্রীর প্রস্থান।

( গীত )

মিসিওয়ালী :—
তুমে দোস্তি মেরি ম্যায় তুঝে পছানি।
সাড়ীওয়ালা।—
নাপ্তিনি কেজিয়া কাজ কি তোর সাথে,
তোর নয়না দুটি সেজেছে আঁতে ;
নাপ্তিনী।—
মুখপোড়া কি ব'লছে শোন,
আমায় এমন বলে কেন,
ওর সাড়ী কি ছুঁই গো আমি নবীন নাপ্তিনী।
পুরোহিত।—হবে জানাজানি,
মিসিওয়ালী।—নাহি কর বেইমানি ;
সাড়ীওয়ালা।—আরে এস কানি,
নাপ্তিনী।—করবে কাণাকাণি,
সকলে।—দেরেন' তা দেরেনা
নাদের দের্ দের্ দানি তোম্ দেরেদানি।

[ সকলের প্রস্থান।

---

## তৃতীয় দৃশ্য

### কলিকাতা—কেরাণী-বারিকের সম্মুখস্থ রাস্তা

( চারণগণের গান করিতে করিতে প্রবেশ )

( গীত )

জয় তরঙ্গিত সাগর, নতশির ভূধর,
প্রবল প্রতাপ বিভাশালিনী গো।
জয় নলিনী-নয়না বামা, করুণা নিরুপমা,
শান্তি-প্রতিমা প্রেম-মালিনী গো॥
জয় উন্নত অবনত, ইঙ্গিতে নৃপ কত,
সত্য-ন্যায়-ব্রত ঈশ্বরী গো।
জয় সুশীলা-সঙ্গিনী, পতিপদ-বন্দিনী,
স্নেহময়ী জননী শুভঙ্করী গো॥
জয় বিদ্যা-বিধায়িনী, অন্ন-প্রদায়িনী,
মঙ্গল-বাদিনী দ্বন্দ্বহরা।
জয় হৃদয়-বিকাশিনী, সুমধুর-ভাষিণী,
মৃদুমৃদু-হাসিনী বিম্বাধরা॥

( বইওয়ালার প্রবেশ )

বইওয়ালা। এক এক পয়সা—এক এক পয়সা,
খাটী গাওয়া নয়কো ভয়সা।
জুবিলীর বই—জুবিলীর বই,
ছড়ায় ছড়ায় ফুট্‌ছে খই।
হীরে জুবিলীর ভারী ধূম,
কলু-বৌয়ের হয়নি ঘুম।
রাণী ক'রলেন রাজ্যিপাট,
গুণ্‌তিতে বছর ষাট।
ভারত-ভরা সুখের হাট,
চাক-চমকে চিকণ ঠাট।
গাদা গাদা সাধ্‌ছে চাঁদা,
দিচ্ছে কালা খাচ্ছে সাদা।
যে জুবিলীর ভূঁইকম্প,
ঘুরিয়ে দিতো লম্ফ-ঝম্প।
বৌ ঠাকরুণরা সব পয়সা ছাড়,
হেঁসেল ছেড়ে শুয়ে শুয়ে পড়।

[ প্রস্থান

( বরফওয়ালার প্রবেশ )

বরফওয়ালা। চাই জুবিলীর বরফ,
নাও গরম গরম কর পরব।
আছে পিপড়ের ঠাং, স্যাওলা, পানা,
শুকিয়ে গেছে বাদার খানা ;
এ বরফ দিলে মুখে, টাকরায় ঠেকে,
দেখ চেখে, ব'সো তাল ঠুকে ;
যদি গালে দাও রুকে—
মেজাজ চড়বে, ঝুঁকে প'ড়বে,
কেল্লায় হবে তোপ।
চাই জুবিলীর বরফ, চাই জুবিলীর বরফ

[ প্রস্থান

( ছুরি-কাঁচিওয়ালার প্রবেশ )

ছুরি-কাঁচিওয়ালা। চাই জুবিলীর ছুরি-কাঁচি,
ধ'রবে মশা, কাট্‌বে মাছি।
ম'র্‌বে ছারপোকার গুষ্টি,
থাক্‌বে না ভূত-পেত্নীর দৃষ্টি ;
হবে দিল দরিয়া, দু'দিনে হিষ্টিরিয়া ;
দাঁতে ঠেক্‌লে লাগ্‌বে দাঁতি,
ভাঙ্‌বে ঘরের দা আর জাঁতি ;
তবু দাঁতি খোলে কি না খোলে ;
তবে যদি নাকে দিস্ জুবিলীর কাঁচি,
হবে দুটো হাঁচি।
চাই জুবিলীর ছুরি-কাঁচি ॥

[ প্রস্থান।

( ফুলওয়ালীর প্রবেশ )

ফুলওয়ালী। চাই জুবিলীর বেলফুল—আদা মূল।
ঘোড়া চ'ড়ে টেনিস্ খেলে—
তাঁবুর ভেতর হুলস্থুল ॥
ভুর্‌ভুরে গন্ধ, ক'র্‌বে পছন্দ, যে ব'লবে মন্দ,
তার দু'টি চোখ হবে অন্ধ ;
এ ফুল খোঁপায় দিয়ে,
দু'জনে থাক মজগুল হ'য়ে ;
কালো হবে সাদা চুল,
থাক্‌বে এ কুল ও কুল,
যে মাগী না নেবে সে ড্যাম ফুল।
চাই জুবিলীর ফুল—আদা মূল ॥

[ প্রস্থান।

( ঔষধ-বিক্রীওয়ালার প্রবেশ )

ঔষধ বিক্রীওয়ালা। চাই জুবিলীর জরান্তক বড়ী,
খেলে বুড়ী—হবে ছুঁড়ী।
রুগীর উদ্ধুরি, আমার তেতালা বাড়ী,
ছড়ি ঘড়ি ॥
নে তাড়াতাড়ি, নইলে হবে কাড়াকাড়ি,
আমি যেই তাই এ বড়ী অল্প দরে ছাড়ি ॥
ঘটী বাটী বাঁধা দে, কলের বড়ী নে,
আয় দৌড়াদৌড়ি, নৈলে খাবি হাত ছড়ি।
চাই জুবিলীর জরান্তক-বড়ী ॥

[ প্রস্থান।

( তেলওয়ালার প্রবেশ )

তেলওয়ালা। জুবিলীর তেল, জুবিলীর তেল,
মাখ্‌লে পাবি আক্কেল।
ক'রলে খোঁপার চাষ,
ডিগ্‌বাজী দে এমে পাশ ;
মাথা হবে যেন লোহার ভাঁটা,
চুল বেরুবে কাঁটা কাঁটা ;
লাগ্‌লে তেলের কস, নাক ঝ'রবে টস্‌টস্ ;
মরবি ঢোঁক্ কাসে, নয় ঝুল্‌বি ফাঁসে ;
পরক ক'রে দেখে নে, একটু নাকে দে ;
দেখ্‌বি মামীর মার খেল,—
নাও জুবিলীর তেল ॥

[ প্রস্থান।

( সাবানওয়ালার প্রবেশ )

সাবানওয়ালা। চাই জুবিলীর সাবান,
যেন এগারো ইঞ্চি থান,—
পঞ্চানন্দের পঞ্চবাণ।
মাখ' চোখ-কাণ বুজে, ডুব দাও ঘাড় গুঁজে ;
খুব সাবধান, যাবে একটা নাক কি কাণ ;
শীগ্‌গির নে, আর পাবিনে ;
যদি বেঁচে যাস্ এ সাবান মেখে,
যমে তোর দেখা পাবে না ডেকে ;
যদি মারে শানে আছাড়,—
শান ফেটে হবে খান খান।
চাই জুবিলীর সাবান ॥

[ প্রস্থান।

( কাগজওয়ালার প্রবেশ )

কাগজওয়ালা। বঙ্গ দর্প্প বঙ্গ দর্প্প,—
জুবিলীর বঙ্গ দর্প্প, ফণাধরা ঢোঁড়া সর্প্প।
এক এক আদ্‌লা—এক এক আদ্‌লা,
কি গীরিস্থি কিবে বাদ্‌লা।
আছে জুবিলীর ছবি,
এঁকেছেন উকীল কবি ;
জবর জবর—খুব জরুরি খবর,

টুর্কীতে বিউলো কুত্তি,
ক্যাম্সেপাট্‌কায় মেনির কবর।
আছে জুবিলীর হিন্দু ধর্ম্ম,
বেঙ্গ সাপের গুহ্য মর্ম্ম;
উঁচু মেজাজে থাকি,
এমন ছোট লোক নই যে—
বাঙ্‌লার খবর রাখি।
রাস্তায় কাদা কি ধূলো,
সম্পাদক মুড়ি দিয়ে শুলো;
ওলাউঠোর লেগেছে ধূম,
প্লেগের অষুধ গরম গরম;
দেখ অ্যাডভার্টাইজ্‌ম্যাণ্ট,
বিক্রী হাণ্ড্রেট পার্শেণ্ট;
ভাল ভাল আছে গান,
যে কাগজ না নেয় সামাল সামাল!
রসিকতাটি মুড়ো ঝ্যাঁটা,
আদ্‌লা ছাড় নৈলে বাদ্‌বে ল্যাঠা।

[ প্রস্থান।

( খিলিওয়ালীর প্রবেশ ও গীত )

খিলিওয়ালী।—চাই জুবিলীর পানের খিলি।
এ খিলি—পেলি কি মলি।
ঠোঁট দু'টি হবে টুক্‌টুকে,
রাখ্‌বে চোপে চেপে,—
ভাগ্যিস্ তুই এলি, তাই এ খিলি পেলি;
দিইনি কারে, মনের কথা খুলে বলি।
চাই জুবিলীর পানের খিলি।

[ প্রস্থান।

( পাহারাওয়ালা ও দ্বীপান্তর প্রত্যাবৃত্ত জনৈক পুরুষ ও স্ত্রীর প্রবেশ )

পাহারাওয়ালা। আরে মিঞা, তোম কব্ আয়া?

পুরুষ। আরে ভাই, তোম্‌তো ও বরষ কেলাপানি চালান দিয়া, আর বক্তের কথা ব'ল্‌বো কি, হুসিয়ার সাহেবডার পায়ে ধরেছি, তবু রেহাই দিয়ে ছারান দিলে!

স্ত্রী। বল্লাম, মোরা যাব না, তা শুনলে না।

পাহারাওয়ালা। আরে এ বিবি কোন্ মিঞা, এ বিবি কোন্?

পুরুষ। আরে পাহারোলা সাহেব, চিন্‌ছো না,— ও মোর এক চালানি, ছিল খুনী আসামী। এক চ্যাংড়ার গলায় ছিল চাঁদির চাকা, ছিনিয়ে নিয়ে দিছি তারে কুয়ায় ধাক্কা। মোর খাজনা লুটের যে দি মাম্‌লা হয়, সে দিন ও জাহাজ চড়বার হুকুম পায়। মোর এক চালানি, এক জাহাজে গিয়েলাম।

পাহারাওয়ালা। তোম্ লোক্‌কো ছোড় দিয়া কাহে?

স্ত্রী। মোরা এক জাহাজে গিয়েলাম, এক চালানি দু'জনে খুব দোস্তি, মুই গিয়েলাম কড়ি কুড়ুতি।

পুরুষ। আর বক্তের কথা বল্‌বো কি,—মুই মছি ধরতি গিয়েলাম, সাহেবডা জালিবোট ওল্‌টালো দেখলাম দু'জনে সেঁতরে গে সাহেবডারে তোল্লাম, এই ছারান পেলাম।

পাহারাওয়ালা। তোম্‌লোক আবি ক্যা করোগে?

স্ত্রী। কারুর লেড়্‌কী উড়কী পাই, গর্দ্দানা টিপে গহনা ছেনাব।

পুরুষ। মুই বাপ-দাদার কাম কর্‌বো, খাজনা লুটবো।

স্ত্রী। পাহারোলা সাহেব, সকলে ফুর্‌তি কর্‌তিছে তোমার ফুর্‌তি ছাখ্‌তিছিনি যে?

পাহারাওয়ালা। আউর ক্যা শুনগে নানী, ঘুম ঘুমকে হায়রাণ হুয়া! চোট্টা লোক বোলে আজ ফুর্‌তিকা রোজ চুরি নেই করেগা; মাতোয়ালা পাকড়নেকো হুকুম নেই, ডাণ্ডা নেই দেনে শেক্তা, সামারকে ঘর পৌছানে হোতা বদবক্ত! বদবক্ত! আউর বখ্‌রা-বখ্‌রি বাবুলোক স বাগিচামে লেগিয়া, কা কাজিহাউস্ লে যাগা ভাই!

পুরুষ। একডা কাম ঠ্যাউরেছি, মোরা দু'জনে চুরি করি, পাহারোলা সাহেব, তোম পাকড়াও।

পাহারাওয়ালা। বহুত আচ্ছা, বহুত আচ্ছা, তোম লোক এলেমদার হো।

( গীত )

পুরুষ। ভাবিস্‌নে এক চালানি, ফিরতি জাহাজ পৌঁছে দেবে।
স্ত্রী। ছাখ্, তুই ঠাউরে ম্যানে, এক সাথে কি মোদের লেবে।
পাহারাওয়ালা। ক্যা পরোয়া, ওহি হোগা, ক্যা পরোয়া।
পুরুষ। মহাতে অ্যাণ্ডামানে, দু'জনে খাটব' ত্যানে,

উভয়ে। রতি কি চাই এহানে, ছাড়ান দিলে করবো কি, ছাখ দেখি ;
ফিরুতি মোদের ছাখ্‌বে যাবে, সাহেবডা খুব জব্দ হবে,
আর কি হবে—আর কি হবে।

পাহারাওয়ালা। তোম্‌লোক এলেমদার হো, আরে বাহোবা বাহোবা,
বেহেতর আচ্ছা হুয়া—ক্যা পরোয়া ॥

[ সকলের প্রস্থান।

---

## চতুর্থ দৃশ্য

লণ্ডন্—উইণ্ড্‌সর ক্যাসেলের সম্মুখ

( কল্পনায় লক্ষ্য করিতেছে, অনুভব করিতে হইবে )

( রাজা ও বন্দিগণের প্রবেশ )

বন্দিগণ।— ( গীত )

জয় রাজ-রাজেশ্বরী কনক-আসনে।
ভক্তি-উপহারে হের পূজে তোমায় নৃপগণে।
বরাননি, তব বরে, বসি সিংহাসনোপরে,
সাধ সদা অসি করে পূজি জীবন অর্পণে ॥

রাজা। মা! আজ শুভ দিনে সন্তানের কামনা পূর্ণ কর; বর দাও, যেন অরির সম্মুখীন হ'য়ে তোমার কার্য্যে বুকের রক্ত দান ক'র্‌তে পারি। তুমিই মাথায় মুকুট পরিয়েছ, এ মস্তক তোমার; তোমার প্রয়োজনে দিব, এই একমাত্র হৃদয়ে উচ্চ বাসনা; মা, আশা পূর্ণ কর। কেন মা দুর্গ-নির্ম্মাণ? কেন এত বেতনভোগী গোরা সৈন্য? কেন অর্থ ব্যয়? চেয়ে দেখ—বলবান্ রাজভক্ত রাজপুত-সন্তান দণ্ডায়মান, চেয়ে দেখ, রণব্রত রাজবংসল শিখ, মারহাট্টা, মুসলমান, মান্দ্রাজী, পার্শি—অসি করে দণ্ডায়মান। দুর্গের প্রয়োজন নাই, আমরাই তোমার—দৃঢ় প্রাচীর। তোমার শিক্ষা, তোমার নামে রণ-দীক্ষা; ভুবনে কে এমন অস্ত্র-ধারী আছে যে, এ প্রাচীর ভেদ ক'র্‌তে পারে। আমরা একতাহীন, কিন্তু তোমার নাম দৃঢ় একতা-বন্ধন। যদি প্রয়োজন হয়, জগজ্জন দেখ্‌বে যে, ভারতে ভিক্টোরিয়ার অধিকার আক্রমণ বাতুলের স্বপ্ন মাত্র। মা! অস্ত্রধারী সন্তানের কামনা পূর্ণ কর, ভারত-রক্ষার অধিকার দাও, 'জয় ভিক্টোরিয়া' ব'লে প্রাণ দিই।

[ সকলের প্রস্থান।

( বন্দিনীগণের প্রবেশ )

বন্দিনীগণ।— ( গীত )

তব নন্দন বন্দিনী জননি!
বণিক্ প্রিয় তব, বণিক্ বৈভব,
নেহার উৎসব, নেহার রতননয়নী।
তব অধিকারে, নাহি ডর কারে,
সাগর ভূধরে কেহ নাহি বারে,
যথা তথা বসে বিপণি।

( বণিকের প্রবেশ )

বণিক। বণিক-জননি! বণিকের মনোবাসনা পূর্ণ কর। নানাদেশী নানাভাষী ভারতে বাণিজ্যের মেলা ক'রেছে, ভারত-অর্জ্জিত বাণিজ্য-অর্থে নানাদেশ ধনী,—কিন্তু সে বাণিজ্যের উপস্বত্ব ভারত-সন্তান ভোগী নয়! বড় ভাইয়ের উন্নতি দেখে ছোট ভাইয়ের উচ্চ আশা হয়, সে উচ্চ আশা প্রশংসনীয়। সে মনোবাসনায় চালিত হ'য়ে আমাদের রাজসমীপে আবেদন যে, তোমার শ্বেত সন্তানের ন্যায় আমাদের প্রয়োজনীয় দ্রব্য আমরা প্রস্তুত ক'র্‌তে শিখি। মা, মনের দুঃখ আর কারে জানাব, ভারতে কিছুরই অভাব নাই, কিন্তু সম্পূর্ণ অভাব! লবণ-সমুদ্র-বেষ্টিত ভারত লবণের জন্য লিবারপুলের ভিক্ষুক! যে ভারতে প্রস্তুত কাপড় পূর্ব্বতন জগদ্বিখ্যাত রোমে বিক্রয় হ'য়েছে, সেই ভারত এখন বিদেশের নিকট বস্ত্রের নিমিত্ত অধীন। ভারতেও মা তোমার ধন-ভাণ্ডার হোক; ভারতবর্ষ ও ইংলণ্ড উভয়েই তোমার, তবে ভারত কেন ধনী নয় মা! সভ্যজগৎ দেখুক, যে মহারাণী ভিক্টোরিয়ার আশ্রয়ে ভারতও সভ্য; সভ্যজগৎ শিখুক, যে কিরূপে তাদের অধিকারের শিক্ষা দিতে হয়। সকলে ঈর্ষ্যায় যেন ভারত-সন্তানের প্রতি দৃষ্টি করে। জয় ভিক্টোরিয়ার জয়! দীন ভারত যেন ধনী অপেক্ষাও ধনী হয়। ভিক্টোরিয়ার ভারত-ভাণ্ডার যেন সসাগরা ধরণীর রত্নে পরিপূর্ণ হয়। মা, শিক্ষা দাও, বিস্তর পথ প্রস্তুত ক'রেছ, নানা স্থানে গিয়ে তোমার গৌরব প্রদর্শন করি। জয় ভিক্টোরিয়ার জয়!

[ বণিকের প্রস্থান।

বন্দিনীগণ। ( গীত )

লুণ্ঠিত পদতলে শ্যামলা মেদিনী।
প্রতিমা মোহিনী কমলা কামিনী।
চাহ বিমলা, সুজলা সুফলা কর মা ধরণী।
রাখ আনন্দে সন্তানে আমোদিনি।

( কৃষকের প্রবেশ )

কৃষক। মা, হলজীবী দীন প্রজার প্রতি চাও,—আমরা উপায়বিহীন, অর্থহীন; দীন, আমাদের প্রতি করুণা-কটাক্ষ কর! ভারতের শস্য ভারতে রাখ,—দেখ মা, জগতের শস্য-ভাণ্ডার ভারতে আজ দুর্ভিক্ষ! অপর দেশের শস্য ভারতে আস্‌ছে, তবে আমাদের অর্দ্ধাশন হ'চ্ছে! দেখ মা, আমরা অন্নহীন, আমাদের আশ্রয়দাতা ভূম্যধিকারীরাও অর্থহীন, দীন, দৈন্য-দশায় পতিত! যাঁরা আমাদের সন্তানের ন্যায় পালন ক'রতেন, তাঁরা বিব্রত! অন্নহীন, বস্ত্রহীন, বলহীন, উৎসাহহীন! আমাদের ন্যায় দীন-সন্তান আর তোমার অধিকারে নাই। করুণাময়ি! করুণা কর, তোমার কমলা-অংশে জন্ম, অকূল পাথারে ডুবে মরি, কৃপা ক'রে উদ্ধার কর! জয় ভিক্টোরিয়ার জয়!

[ কৃষকের প্রস্থান।

বন্দিনীগণ। ( গীত )

তোল ধ'রে মা হাতে।
চ'ল্‌তে শিখিনি, চলি তোমার ছায়াতে ॥
নামে তোমার—শৃঙ্খল খসে,
করুণা—হীনে পরশে;
বলহীন চিরদিন, ভরসা রাখি তোমাতে ॥

( বঙ্গবাসীর প্রবেশ )

বঙ্গবাসী। মাগো! তুমি ভাষা শিখিয়েছ, আধ আধ ব'ল্‌তে শিখেছি। তুমি রাজকার্য্য দিয়েছ, তোমার শিক্ষামত চালাচ্ছি; তুমি মা বিস্তর দিয়েছ, উৎসাহ দিয়ে শিখিয়েছ, তুমিই সাহস দিয়ে কার্য্যে বসিয়েছ। করুণাময়ি, করুণা-বচনে প্রকাশ ক'রেছ,—তোমার সাদা কালোয় ভেদ নাই; তাইতে আশা প্রবল হ'য়েছে। তোমার শ্বেত সন্তানের মত হবো, তোমার শ্বেত সন্তানের কার্য্য পাবো, তোমার শ্বেত সন্তানের সহিত মন্ত্রণাগৃহে ব'সে ভারতের উন্নতি সাধন ক'র্‌বো; তোমার শ্বেত সন্তানের পাশে পাশে অস্ত্রধারণ ক'রে রণক্ষেত্রে তোমার অরির সম্মুখীন হবো, হীন হ'য়েও বড় আশায় আশ্বাসিত হ'য়ে আছি। কার্য্যের ভার দিয়ে কার্য্য শিখিয়েছ, সেইরূপ উচ্চ হ'তে উচ্চতর কার্য্যে ভার দিয়ে আমাদের কার্য্য-শিক্ষার পথ খুলে দাও। জগতে জানে—তোমার বাঙ্গালীর প্রতি বড় করুণা; জগৎ দেখুক, যে বাঙ্গালী নব অভ্যুদয়ে কত উন্নত। বালক সন্তান শত অপরাধে অপরাধী হয়, জননী মার্জ্জনা করে; জননী জানেন, যে বালক সন্তান মা ভিন্ন জানে না, বাঙ্গালীর আবাল-বৃদ্ধ-বনিতা মহারাণী ভিন্ন জানে না সত্য—সত্য—সত্য। বাঙ্গালী পিতা-মাতার পুণ্যময় শ্রাদ্ধক্রিয়া ক'র্‌তে ব'সে আগে ভূস্বামীর নামে রাজভাগ উৎসর্গ করে। মহারাণী বাঙ্গালীর একমাত্র ভরসা; নইলে বাঙ্গালী অতি পীড়িত, বলিষ্ঠ-তাড়িত, স্বল্প জীবী, ঘৃণ্য, লাঞ্ছিত, দীন। করুণাময়ি! করুণা কর, করুণা-ভাষে বড় আশা দিয়েছ,—আশা পূর্ণ কর। জয় ভিক্টোরিয়ার জয়!

[ বঙ্গবাসীর প্রস্থান।

## পট-পরিবর্ত্তন—জুবিলী-দৃশ্য

## রাজ-রাজেশ্বরী-দর্শন।

( নটের প্রবেশ )

নট। মা, তোমার ভারতের নাট্যশালা দেখ। পুরাবৃত্ত পাঠে সংস্কৃত নাটক দৃষ্টে জানা যায় যে, একদিন ভারতে নাটকের মহাগৌরব ও অভিনয়ের বিশেষ আদর ছিল, কিন্তু আজ তোমারই সময়ে তোমারই রাজ্যাধিকারে নাটক ও নাট্যশালা পুনর্জ্জীবিত। আজ এই হীরক জুবিলীতে 'তারা রঙ্গালয়'-বিহারী—দীন নটের আনন্দ উপহার গ্রহণ কর।

বন্দিনীগণ।— ( গীত )

সাধ করে মা, করি তোমার গুণ-গান।
ফির নেচে গেয়ে, চেয়ে থাকি করুণা-মাখা বয়ান ॥

থাকি সোণার স্বপনে,
কত আশা উঠে গো মনে,
থাকি গো সদাই মত্ত, ভ্রমি মা স্বর্গ মর্ত্ত্য
হেরি মানব মনের তত্ত্ব, মানস-নয়নে
কেন বিভোর থাকি কে জানে,—
( আজ ) জয় ভিক্টোরিয়ার ধ্বনি উঠুক একতান ॥

---

যবনিকা

# যায়সা-কা-ত্যায়সা

( প্রহসন )

সুপ্রসিদ্ধ ফরাসী নাট্যকার মলেয়ারের "*L'Amour Méaecin*" অবলম্বনে রচিত।

[ ১৭ই পৌষ, ১৩১৩ সাল, মিনার্ভা থিয়েটারে প্রথম অভিনীত ]

## উৎসর্গ

স্নেহাস্পদ শ্রীমান দেবেন্দ্রনাথ বসু।

ভায়া,

তোমার উদ্যোগ ও সাহায্য ব্যতীত শয্যাশায়ী অবস্থায় এ প্রহসন খানি লিখিতে পারিতাম না। তুমি চিরদিনই আমার সহায়। এই ক্ষুদ্র গ্রন্থখানি তোমার নামে উৎসর্গীকৃত করিয়া আমি যে তৃপ্ত, তাহা নহে। তবে তোমারই সাহায্যে এই গ্রন্থখানি রচিত হইয়াছে, এ নিমিত্ত ইহার সহিত তোমার নাম জড়িত থাকে, ইহাই আমার অভিপ্রায়। ইতি—

বাগবাজার, কলিকাতা।
২৭শে পৌষ, ১৩১৩ সাল।

আশীর্ব্বাদক,
শ্রীগিরিশচন্দ্র ঘোষ।

---

## প্রহসনোল্লিখিত চরিত্র

### পুরুষ

হারাধন ... "ম্যানিয়া" গ্রস্ত বড়লোক।
( পর হইবার আশঙ্কায় কন্যার বিবাহদান-বিরোধী )

রসিকমোহন ... প্রেমোন্মত্ত যুবা।
( রতনমালার অনুরাগী )

সনাতন ... হারাধনের প্রতিবাসী।

মাণিক ... হারাধনের ভৃত্য।
( গরবের অনুরাগী )

মিঃ নন্দী ( দ্রুতভাষী ) }
মিঃ ঢোল ( মন্থরভাষী ) } এলোপ্যাথিক ডাক্তারদ্বয়।

জহুরী, এসেন্সওয়ালা, ছবিওয়ালা, পোষাকওয়ালা, হোমিওপ্যাথিক ডাক্তার, বৈদ্য, হকিম, পশুচিকিৎসক, ড্রেসার, গো-বৈদ্য, বাদ্যকারগণ, পুরোহিত, নাপিত, মালী, বরযাত্রী ও কন্যাযাত্রিগণ ইত্যাদি।

### স্ত্রী

রতনমালা ... হারাধনের কন্যা।
( রসিকমোহনের অনুরাগিনী )

গরব ... হারাধনের গৃহে প্রতিপালিতা দাসী।

ধাত্রীদ্বয়, জোঁকওয়ালী, বেদিনী, এয়োগণ, বঙ্গরমণীগণ, পুরস্ত্রীগণ ইত্যাদি।

হারাধন। (বাদ্যকারগণের প্রতি) তোরা বেটারা কে? বেরো আমার বাড়ী থেকে, মজা পেয়েছ নয়?

[ সভয়ে বাদ্যকারগণের প্রস্থান।

রসিক। ওদের সঙ্গে সঙ্গে আমিও বেরুলুম।

(প্রস্থানোদ্যোগ)

হারাধন। কেন ম'শায় কেন?—আমার কি অপরাধ হ'লো?

রসিক। আমি ওদের ডেকেছি, তুমি বার ক'রে দিচ্ছ।

হারাধন। আজ্ঞে, আপনি কখন ডাক্‌লেন?

রসিক। তিন তালিতে তোমার মেয়েকে তুলে আন্‌লুম, এখনো তা বিশ্বাস করো না? দৈত্য-দানা, ভূত-প্রেত জিন যে যেখানে আছে—আস্‌তে হবে। এক—দুই—তিন তালি—

হারাধন। ও বাবা—এ যে ভূতগত ব্যাপার! মালী বেটা ফুলের মালা আন্‌ছে, নাপিত বেটা এসে হাজির, পুরুত ম'শায় শালগ্রাম হাতে ক'রে!—ও বাবা, থাতায় থাতায় লোক!

[ মালী, নাপিত ও পুরোহিতের যথাক্রমে প্রবেশ ও প্রস্থান।

মাণিক। দেখ্‌ছ কি কর্ত্তাবাবু, উড়োন মন্ত্র ঝাড়্‌ছে, দেখো কেন্‌না—গয়লাবাড়ী থেকে বাঁকী শুদ্ধ দই-ক্ষীর চাল্‌ছে, ময়রা-বাড়ী থেকে লুচিমণ্ডা, আর ঘেমো বামুন ছক্কার গাম্‌লা নিয়ে ভাঁড়ার বিগে চলেছে।

হারাধন। (স্বগত) নিশ্চয় এ কোন মহাপুরুষ।

রসিক। দাঁড়িয়ে ভাব্‌ছেন কি, মেয়ে সাজিয়ে আসুন—সব আমি ঠিক ক'রে নিচ্ছি।

[ হারাধনের প্রস্থান।

মাণিক। ঠাকুর, এই গরবির ডাইনেগিরিটে ভালো করো।

রসিক। ওর আর কি, তুমি বে ক'রে ফেল্লেই ভাল হ'য়ে যাবে।

গরব। ও মা—সে কি গো—কি লজ্জা!

[ হাসিয়া গরবের প্রস্থান।

মাণিক। আজ্ঞে, বে ক'র্‌লেই ডানগিরি ভাল হয়?

রসিক। হয় বই কি, বে ক'র্‌লে মেয়ে মানুষের আর রোগ থাকে না।

মাণিক। তবে আর যায় কোথায়!—

[ মাণিকের প্রস্থান।

(সনাতনের প্রবেশ)

সনাতন। (রসিকের প্রতি) বাবাজি, কাণ্ডটা যেন যাদুবিদ্যা হ'য়েছে! আমি ভাব্‌ছিলুম, পাছে তুমি না পারো, ফ'স্‌কে যায়; তোমার এমন পোক্তাই আমি জান্‌তুম না। এ না হ'লে বুড়ো বে দিত না।

রসিক। খুড়ো, এ তোমারই তালিম, এখন চুপ করো, না আঁচালে বিশ্বাস নাই।

সনাতন। আর আঁচানো কি বাবাজি, পান চিবোনো হ'য়ে গেছে।

(নেপথ্যে বাদ্যকারগণের প্রতি) তোরা বাজা—বাজা—

[ সনাতনের প্রস্থান।

(একদিক হইতে পুরোহিত, নাপিত প্রভৃতি ও অন্যদিক হইতে সজ্জিতা রতনমালাকে লইয়া হারাধনের প্রবেশ)

পুরোহিত। লগ্ন ব'য়ে যায় কর্ত্তা, কন্যা সম্প্রদান ক'র্‌বেন চলুন।

হারাধন। (রসিকের প্রতি) চলুন ম'শায়, চলুন অনুগ্রহ ক'রে।

রসিক। কোথায় যাবো?

হারাধন। সে কি!—বিবাহ ক'র্‌তে?

রসিক। বিবাহ ক'র্‌তে কি? ওঃ—হাঁ—হাঁ—বটে বটে, চলুন—চলুন।

[ সকলের প্রস্থান।

(এয়োগণের প্রবেশ)

(গীত)

দেখিস্‌লো সাম্‌লে থাকিস্, বর গুণিন্ ভারি।
নয় যেমন তেমন বরণ করা, চাই হুঁসিয়ারি॥
বর মুখ পানে চেয়ে, তিন তালি দিয়ে,
কি জানি মজার, কোথায় চেলে নে গিয়ে!
বর যেমন তেমন নয়, ওর তুড়ি কথা কয়,
একে ছাঁদ্‌না তলা, কুলবালা, কি হ'তে কি হয়,—
শুনি, গুণের টানে প্রাণ টেনে নে, মজার এ কুলনারী।
যেন এয়োগিরি—হয় না ঝক্‌মারি॥

[ এয়োগণের প্রস্থান।

——

## দশম দৃশ্য

### হারাধনের বাটী

হারাধন, সনাতন, পুরোহিত, বরযাত্রী ও কন্যাযাত্রিগণ।

( বর কন্যাবেশে রসিকমোহন ও রতনমালার প্রবেশ )

হারাধন। ( রসিকের প্রতি ) ঠাকুর, এইবার আমার কন্যা সেরেছে তো? আর তো ভয় নাই?

রসিক। আজ্ঞে, নারায়ণ সাক্ষাতে আপনি সম্প্রদান ক'রেছেন, পুরোহিত মন্ত্র প'ড়েছে, এই সব বরযাত্রী কন্যাযাত্রী উপস্থিত ভয়ের কারণ তো কিছুই নাই। এখন আমাদের আশীর্ব্বাদ করুন।

( হারাধনকে উভয়ের প্রণাম করণ )

হারাধন। একি ঠাকুর, কাকে প্রণাম ক'চ্চ?

রসিক। আজ্ঞে, আপনি যখন শ্বশুর হলেন পিতার স্বরূপ, আপনাকে প্রণাম ক'র্‌বো না তো কি?

হারাধন। এ অনুকল্প প্রণাম—এ অনুকল্প প্রণাম। ভাল ভাল, এইবার আমার কন্যা বাড়ীর ভেতরে যাক্?

রসিক। হ্যাঁ, বাসরে আমরা উভয়ে যাব বই কি।

হারাধন। বাসরও অনুকল্প নাকি?

রসিক। আজ্ঞে সম্বন্ধটা অনুকল্পে হ'য়েছিল বিবাহ তো ঠিক্‌ঠাক হ'য়েছে শ্বশুর ম'শায়।

হারাধন। অ্যাঁ -শ্বশুর কি —কার শ্বশুর?

রসিক। আজ্ঞে ম'শায়ের কন্যা, ম'শায়ই আমার শ্বশুর,— এতো জলের দাগ নয়, যে মুছে ফেল্‌তে চান্।

হারাধন। শ্বশুর—কোন্ ভেড়ের ভেড়ে শ্বশুর? তোর চোদ্দপুরুষ শ্বশুর হোক! শ্বশুর কিসের? জুচ্চুরির আর জায়গা পাও নি?

সনাতন। তোমার কন্যাকে বিবাহ ক'রেছে, তুমি শ্বশুর নও?

হারাধন। বিবাহ ক'রেছে! হ্যাঁরে বেটা, বিবাহ কিরে বেটা? তবে রে বেটা, তুই কেরে বেটা?

রসিক। আজ্ঞে, আমি রসিকমোহন।

হারাধন। ও বেটা—তুমি রসকে বেটা! তবেরে বেটা, তোমার চিরকুমার ব্রত বেটা! তুমি স্ত্রীলোকের মন্দিরে যাও না বেটা? তাই বাসরে যেতে ঘুর্‌ঘুর্ ক'র্‌চ বেটা? তবেরে বেটা, বিবাহ-প্রথা উঠিয়ে দেবে বেটা? স্ত্রীলোক স্পর্শ করো না বেটা? তাই আমার মেয়ের হাত ধ'রে র'য়েছ বেটা?

রসিক। আজ্ঞে না, আমারও মন, আপনার কন্যারও মন, এরূপ বিবাহে তো আমার সম্পূর্ণ মত।

হারাধন। মত বই কিরে বেটা, বেরো বেটা। জুচ্চুরি—জুচ্চুরি!—পুলিশ ডাকে',—ও মাণ্‌কে, ও গর্‌বি—আমার মাথায় জল দে। কখনো না—কখনো না —আমি মেয়ে ছাড়্‌বো না।

সনাতন। ভায়া, বয়স্থা মেয়ে ক'রে ঘরে রেখেছিলে, সে আপনার পথ আপনি ক'রে নিয়েছে। তুমি বাধা দিলে কি বিধাতার বিধান খণ্ডন হবে? কেন আর গোল ক'চ্চ? এই পাত্রের কথা তোমায় দু'শো দিন ব'লেছি। এমন সুপাত্র আর কোথাও পেতে না।

হারাধন। ব'লেছ তো আমার মাথা কিনেছ! সুপাত্র নেই মাঙ্‌তা, আমার বাড়ী থেকে সব নিকালো।

রসিক। আজ্ঞে, শালগ্রাম সম্মুখে বিবাহ দিয়াছেন, একি ব'ল্‌ছেন?

হারাধন। শালগ্রাম নেই মাঙ্‌তা, নুড়ি নেই মাঙ্‌তা, আমার খৃষ্টানি মত। বেরো বেটা, পাহারাওয়ালা ডাক্‌বো। (রতনমালার প্রতি) বাড়ীর ভেতর যা বেটী, নইলে চুল ধ'রে নে যাব।

রতন। আজ্ঞে, যাঁর পদে আমায় সমর্পণ ক'রেছেন, তাঁকে ছেড়ে আমি কোথায় যাবো?

হারাধন। সমর্পণ ক'রেছি বেটী? সাধুভাষা কইচ' বেটী? তোর কোন বাবা সমর্পণ ক'রেছে?

গরব। হ্যাঁগা—সে কি গো? তুমি তো বাবা।

হারাধন। তবেরে বেটী—সব্বাই জোটপাট খেয়েছ? বেটী, ব্যামো ভালো ক'র্‌তে রোজ' এনেছ? ঠাকুর রাগ ক'রে চলে যাবে? ওরে বেটী, এখন যে গলাধাক্কা দিলে যায় না! দাঁড়া বেটী, তোর মাথা মুড়িয়ে ঘোল ঢাল্‌বো বেটী!

মাণিক। আজ্ঞে, ও কিছু ক'র্‌বেন নি, আমিই জব্দ ক'রে দিচ্চি।

হারাধন। খুব নাকাল কর্,—সব বেটাবেটীকে নাকাল কর।

সনাতন। ভায়া, আর অমন ক'চ্ছ কেন? বে তো আর ফিরবে না? পাহারাওয়ালা ডেকে কিছু হবে না।

হারাধন। ফিরবে না, ওর বাপ ফিরবে। আমায় তেমন বাপের বাপ পাও নি—এর হেস্তো নেস্তো না ক'রে কি ছাড়বো?

রসিক। ম'শায়, আপনি ক্রুদ্ধ হ'চ্চেন কেন? এই দেখুন, আমার যথাসর্ব্বস্ব আপনার কন্যার নামে লিখে এনেছি। আপনি তার 'ট্রাষ্টি'। আপনার কন্যা আপনারই থাকবে,—তার উপর আজ হ'তে আমি আপনার পুত্র হ'লেম।

( দলিলাদি প্রদান ও হারাধনের পাঠ )

সনাতন। আর ভাবছো কি?—বর-ক'নে আশীর্ব্বাদ ক'রে বাসরে পাঠাও।

হারাধন। ( পাঠ করিয়া ) অ্যা—সনাতন, এ সব তো তুমি সম্বন্ধের সময় কিছু বলো নি? আমার মেয়ে যদি পর না হয়, আমার বে দিতে আপত্তি নাই, এ তোমারই দোষ।

মাণিক। আজ্ঞে—দোষ এই গরবির।

রসিক। দোষই তো, এইবার তুমি ওকে বে করো।

মাণিক। এজ্ঞে, আর যায় কোথায়! আমি ল্যাকা ছিলুম, বুঝ পেলুম। ( গরবকে টানিয়া ) এই তোর কপালে সিন্দূর লেপ্‌লুম।

গরব। ও মড়া, কি ক'চ্ছিস্?

মাণিক। আমি কি বে দেখি নি? বের সময়, রসিক বাবু, দিদিমণির মাথায় সিন্দূর লেপ্‌লে, গলায় মালা দিলে।

গরব। দ্যাখ—দ্যাখ্ পোড়ারমুখো, তোর বুকের রক্ত খাবো।

মাণিক। খা, তোর মুয়ে চুম খেয়ে সে রক্ত আদায় করবো। তুই আমায় বে করবি বলেছিস্, আর যাস্ কোথা।

গরব। আমি মিছিমিছি ব'লেছিলুম।

মাণিক। আমিও মিছে বে কচ্চি। এ কর্ত্তাবাবুর বাড়ীটা কেমন,—চোখের উপর তো দেখ্‌লি ছুঁড়ি, মিছে বে সত্যি হ'য়ে যায়।

গরব। তবে নে, আমিও তোর গলায় মিছে মালা দিই।

( উভয়ের গীত )

মাণিক। আর গরবে ফরফরিয়ে লারবি যেতে গুমোরে।
বুকের মাঝে রাখ্‌বো ধ'রে জোর ক'রে তোরে॥
গরব। আমি কি গুমোর করি, মাণিক মাণিক ক'রে মরি,
স'রে যাস্ দোষ তো তোরি, তুই ভারি মিছকতুরে॥
মাণিক। মুয়ে তাই নুড়ো আলো,
গরব। মুখখানি চাই ক'রতে আলো,
মাণিক। পীরিতের তোর রীতটী খুব ভালো,
গরব। এমন পীরিত পাবি কোথা, আম'লো!
মাণিক। থুক্ দে মুয়ে যাও পিছু ফিরে,
গরব। ঠোনাতে চাই এমনি ক'রে, সত্যি বল মাথার কিরে,
গাল পেতে তুই দিস্ ফিরে?
মাণিক। কি সোহাগ তোমার গরবমণিরে!—
উভয়ে। যাবে দিন মজায় মজায়, চ'লবে পীরিত খুব জোরে।

হারাধন। সাবাস্ মাণকে, বেশ ক'রেছিস্—খুব ক'রেছিস্। বেটী ধেই ধেই ক'রে নাচ্‌তো, আমায় বেটী নাচিয়েছে।

মাণিক। এজ্ঞে, এখন আমায় লাচাবে।

হারাধন। তা বেটী পারে। (গরবের প্রতি) বেটী, রোজা খুঁজে পেয়েছ বেটী, রোজা তোর ঘাড়ে চাপ্‌লো বেটী, ( সনাতনের প্রতি ) ভায়া, রস্‌কে বেটা যখন বে ছাড়বে না, যখন অনুকল্প বে সঙ্কল্প ক'রে নিলে, তখন এই ভদ্রলোক সব এসেছে, খাইয়ে দাইয়ে দাও। গিন্নী থাকলে আমোদ ক'রতো, আর আমি মেয়ে পর হবে ব'লে বেজার হতুম; তা বেজার তো হ'য়েইছি।—এখন একটু আমোদ করি।

সনাতন। যে আজ্ঞে, পরিতোষ ক'রে খাইয়ে দিচ্চি।

হারাধন। আমার আক্কেল হ'য়েছে।' বরযাত্রী, কন্যাযাত্রী সব উপস্থিত আছেন, সকলে শুনুন,—আমাদের প্রাচীন ঋষিবাক্য হেলন ক'রে বিবাহ-প্রথা অন্যমত করা, আপনার মাথায় কলঙ্ক-পসরা নেওয়া। আমার বাপ-মার পুণ্যে ধর্ম্মে ধর্ম্মে অনুকল্প বে'তেই শেষ হ'য়েছে,—মুখে চূণকালি মাখ্‌তে হয় নি। ঋষিদের পায়ে প্রণাম ক'রে সকলকে ব'লছি যে, "বাল্যকালে কন্যার উপর পিতামাতার অধিকার, যৌবনে স্বামী অধিকারী;—সে স্বামীতে বঞ্চিতা

ক'রে যে পিতামাতা কন্যাকে অবিবাহিতা রাখেন, তার ঘর কলঙ্কিত হয় নিশ্চয়।

সনাতন। দেখ্লেন, তো—'ষ্যায়সা-কা-ত্যায়সা' হ'লো, এখন আমার অবিবাহিত ছেলের বাপেদের প্রতি যোড় করে নিবেদন যে, তাঁদের পাওনার দৌরাত্ম্যেই হিন্দুর ঘরে সব ধেড়ে মেয়ে রাখ্‌তে বাধ্য হ'চ্চে। হিন্দুয়ানীর মুখ চেয়ে কামড় একটু কম করুন। তা হ'লে গৌরীদান প্রভৃতি প্রাচীন শুভ বিবাহক্রিয়া আবার স্থাপিত হয়।

হারাধন। (রসিকের প্রতি) বাবাজি, তোম্‌রা খুব একচাল চেলেছ, তোমাদের মেয়ে হ'লে আমিও তোমা চেয়ে মজপুত রোজা এনে দেখে নেবো। (গরবের প্রতি) গর্‌বি, গিন্নী তার স্ত্রীধন হ'তে তোকে কিছু দিয়ে গেছে, আর মাণ্‌কে, তোর যে টাকা আমার কাছে জমা আছে, তার উপর পাঁচশো টাকা আমি তোরে দিচ্চি, তোরা সুখে ঘর-ঘরকন্না করিস্। গরবি, এইবার তোরা বর ক'নে নিয়ে বাসর ঘরে আমোদ ক'রগে যা। মাণ্‌কে, যা।

[ বর-কন্যা লইয়া গরব ও মাণিকের প্রস্থান।

(সাধারণের প্রতি) ম'শায়, আমি এমন চটা মেজাজের লোক, তবু আমোদ ক'চ্ছি; বের রাত্রে আপনারা দোষ-গুণ বিচার না ক'রে সবাই আমোদ ক'রে যান।

[ সকলের প্রস্থান।

## পট পরিবর্ত্তন

বাসর ঘর।

(সমাপ্তি গীত)

দেখে সুখের মিলন বিয়ের ক্ষেতে আমোদ যে করে।
আমোদ উথ্‌লে ওঠে তার ঘরে॥
সুচোখে চায় সুজন যেজন, মুখ পোড়ে তার যার পোড়া মন,
সরলের হাস মুখে, কুটীলের বাঁশ চাপে বুকে,
ভাল বলা স্বভাব যাঁদের—ভাল তার ঘরে পরে।
"ষ্যায়সা-কা-ত্যায়সা" হ'লো, আমোদ ক'রে ঘরে চলো,
সহৃদয়, হও হে সদয়, এই মিনতি যোড় করে।
Happy New year to you all নট-নটীর সাধ অন্তরে॥

যবনিকা।

# অশ্রু-ধারা

## ( রূপক )

মহারাণী ভিক্টোরিয়ার স্বর্গারোহণ উপলক্ষে এই সাময়িক ক্ষুদ্র নাট্যখানি রচিত হয়।

[ ১৩ই মাঘ, ১৩০৭ সাল, ক্লাসিক থিয়েটারে প্রথম অভিনীত ]

## চরিত্র

ভারতমাতা
দুর্ভিক্ষ।
প্লেগ।
অরাজকতা।
ভারতসন্তানগণ।
বালকগণ।
মহিলাগণ।
দেবকন্যাগণ।

## প্রস্তাবনা

### মেঘান্তরাল

দেবকন্যাগণ।

দেবকন্যাগণ।— ( গীত )

ত্যজ দেবি, ধরণী ভ্রমণ।—
ধরায় বিতরি শান্তি, মলিন হ'য়েছে কান্তি,
বহুদিন শূন্য তব স্বর্গ নিকেতন॥
দেবদূত করে গান, কার্য্য তব অবসান,
স্থাপিয়াছ দয়ার শাসন,
তোমার দয়ার বলে, নানা জাতি নানা স্থলে,
হৃদে ধরে উচ্চ আশ, এক জাতি এক ভাব,
আনন্দে প'রেছে গলে একতা বন্ধন।
পূর্ণ তব দয়া বিতরণ॥
হরি 'স্থান-পরিমাণ', ছোটে তব বাষ্পযান,
তড়িত কহিয়ে কথা, হরে বিরহীর ব্যথা
স্থিরা সৌদামিনী করে আঁধার বারণ।
খুলিয়ে কুটীর-দ্বার, অজ্ঞানতা অন্ধকার,
বিদ্যা-জ্যোতি করিছে হরণ।
ধন্য তব মুকুট ধারণ।
সসাগরা ধরা, দেবি, করিছে কীর্ত্তন॥

## প্রথম দৃশ্য

### হিমালয়-শৃঙ্গ

ভারতমাতা।

ভারতমাতা।— ( গীত )

কেন দেবি, হ'য়েছ নিদয়া!
কারে স'পে গেলে মোর তনয়-তনয়া ?
আমি দীনা হীনা, তব কৃপা বিনা,
বল না কেমনে, পালিব নন্দনে,
কে দিবে আশ্রয়, কে হরিবে ভয়
বিনা দেবী অভয়া!
সন্তান সকল, দরিদ্র দুর্ব্বল,
তব ছায়াতল, আশ্রয় কেবল,
রাণী-শিরোমণি, তুমিই জননী,
তোমার সবার পালনের ভার॥
শোক-পারাবার, বহে অশ্রুধার,
এস ফিরে এস, সিংহাসনে ব'স,
দুখিনীর প্রতি হও গো সদয়া॥

[ ভারতমাতার অন্তর্দ্ধান।

## দ্বিতীয় দৃশ্য

### রাজপথ

ভারতসন্তানগণ।

১ম ভা। ভাইরে, আজ আমরা যথার্থই মাতৃহীনা হ'লেম ;—মহারাণী ভিক্টোরিয়া আর নাই !

২য় ভা। অকস্মাৎ এ বজ্রাঘাত কেন হ'লো ভাই ?

১ম ভা। ভাইরে, কাল অতি নির্দ্দয়—রাজা প্রজা কারেও বাছে না। একে মহারাণী বহুদিন রাজ্যভার বহন ক'রে প্রজার মঙ্গল-চিন্তায় সতত বিব্রত থাকৃতেন, ত্রান্স-ভাল যুদ্ধে আত্মীয়ের শোকসন্তাপ-ধ্বনি কর্ণকুহরে প্রবেশ কর্'তো, ধারাবাহী—তাঁর যে সকল আত্মীয় স্বজন নিহত হ'য়েছিল—সে সকল মনে হ'ত। স্বামী, পুত্র, পৌত্র প্রভৃতি দুঃসহ শোকভারে হৃদয় ব্যথিত ছিল,—তার পর প্রিয় মধ্যম পুত্রের মৃত্যুতে ভগ্ন হৃদয় আরও ভঙ্গ হ'ল।

৩য় ভা। কি পীড়া হ'য়েছিল ? শুন্তে পাই—বিলেতে বড় বড় ডাক্তার,—তারা কেউ মহারাণীকে ভাল ক'র্‌তে পার্‌লে না !

১ম ভা। মহারাণীর ন্যায় মহীয়সী—পীড়ায় অভিভূত হন না। কালে যেমন ফুল্ল-নলিনী প্রস্ফুটিত হ'য়ে ঝ'রে যায়,—শুভ্র তুষার যেমন ধূমাকারে ধীরে ধীরে গগন-প্রান্তে উঠে,—শিশির-বিন্দু যেরূপ সূর্য্য আকর্ষণ করে—সেইরূপ তাঁর স্নেহময়ী বিমল আত্মা পরমেশ্বরের বিমল জ্যোতিতে আকর্ষিত হ'য়ে ছিন্না কমলিনীর ন্যায় দেহ ধরাতলে রেখে, আপনার ভাগ্যবতী জীবনের পরিচয় দিতে গিয়েছেন। তিনি ঈশ্বরের প্রিয় দুহিতা, পৃথিবীর মঙ্গলের নিমিত্ত ভগবৎ-প্রেরিতা। বাল্য, যৌবন ও বার্দ্ধক্যে নিয়ত প্রজার হিতসাধনে নিযুক্ত থেকে, জগতে আদর্শ রাজ-দৃষ্টান্ত রেখে, স্বর্গীয় পিতৃচরণে প্রণাম ক'র্‌তে গিয়েছেন।

২য় ভা। আচ্ছা, বাহ্যিক মৃত্যু-লক্ষণ কি হ'য়েছিল ?

১ম ভা। কিছুই নয়। সরকারি তারের খবরে প্রকাশ,—শোকসন্তাপিতা মাতা, প্রজাবৎসলা মহারাণী, দয়াময়ী রমণী মৃত্তিকা-পিঞ্জরে বদ্ধ কত দিন থাকৃবেন ? দেব-লোকে তাঁর উজ্জ্বল সিংহাসন প্রস্তুত। দেবজ্যোতি-বিকসিত-আত্মা মৃত্তিকা-দেহ ভঙ্গ ক'রেছে। তারের খবরে প্রকাশ—মহারাণী আহারনিদ্রা বর্জ্জিতা হন ; রাজ-বৈদ্যেরা সম্পূর্ণরূপ নিশ্চিন্ত হ'য়ে থাকৃতে উপদেশ দেন,—এই উপদেশ পালনে কিঞ্চিৎ সুফলও ফলেছিল। শোনা গেল, মহারাণী আহার ক'রেছেন, নিদ্রা গিয়েছেন ; কিন্তু সে বৈদ্যুতিক সংবাদ বৈদ্যুতিক দীপ্তির ন্যায় ক্ষণস্থায়ী হ'ল। শোনা যেতে লাগ্‌লো—মহারাণীর অবস্থা মন্দ,—রাজপুত্র, রাজপরিবার, রাজদৌহিত্র প্রভৃতি তাঁর মৃত্যুশয্যা বেষ্টন ক'রে র'য়েছেন। প্রধান রাজমন্ত্রী মহারাণীর নিকট উপস্থিত,—প্রজাকুল আকুল,—বার বার রাজপুরীর নিশানের প্রতি দৃষ্টিপাত ক'র্‌তে লাগ্‌লো,—কখন সে নিশান অর্দ্ধ পতিত হয়। সকলেই হতাশ। অশুভক্ষণে ২২এ জানুয়ারী প্রভাত হ'য়েছিল,—সে দিন সন্ধ্যা সাতটা ছয় মিনিটের সময়ে ধীর ঘণ্টানাদ মহারাণীর নিদারুণ মৃত্যু-সংবাদ রাজ্যে প্রচার ক'র্‌লে। কঠোর কণ্ঠে কামানের প্রতিধ্বনি রাজ্যময় উত্থিত হ'ল। সকলেই মলিন—জড়ীভূত—সকলেই স্পন্দহীন। নাই—নাই,—মাতৃস্বরূপা মহারাণী নাই ! মানব-হৃদয় এ কথা ধারণা ক'র্‌তে পারে না, সংসার বজ্রাহত—অভিভূত ! ঐ দেখ, অনাথ বালকেরা কেঁদে কেঁদে আস্‌ছে।

( বালকগণের প্রবেশ )

( গীত )

আমরা কেঁদে বেড়াই পথে পথে
চেয়ে দ্যাখ মা মুখ তুলে,—
অনাথ ব'লে গেছো কি ভুলে !
আবার কি মা জঠরের জ্বালায়,
অন্ন বিনা কেঁদে কেঁদে লুটাব ধুলায়,
দারুণ শীতে বস্ত্রবিহীন কায়,—
কাঁপ্‌বো মাগো ম্যালেরিয়ার ভীষণ তাড়নায়,
তুমি পদ্ম হাতে ধূলো ঝেড়ে পাঠিয়ে দেছ ইস্কুলে,
যেও না চলে,—অনাথে মা ফেলে অকূলে !

[ বালকগণের প্রস্থান।

৩য় ভা। উঃ কি নিদারুণ সংবাদ ! আবার কি ভারতবর্ষ নিবিড় তমসাচ্ছন্ন হবে, আবার কি আমরা বলিষ্ঠ জাতির পদানত হব, আবার কি নিত্য সমরানলে ভারতের শ্যামল শস্যক্ষেত্র দগ্ধ হবে, আবার কি বর্গীর দৌরাত্ম্যে সদ্য-প্রসূত সন্তান ল'য়ে প্রসূতী পালাবে,

মুখের অন্ন ত্যাগ করে বৃদ্ধ দেশত্যাগী হবে,—বলাৎকার, ব্যভিচার আবার কি রাজ্যে নৃত্য ক'র্বে,—আবার কি ধনী ধনহীন, মানী মানহীন, উচ্চনীচ-সম্বন্ধ-বিচারহীন অরাজকতা ভারত অধিকার ক'র্বে? আমরা বাঙ্গালী, আমাদের যে আর কেউ নাই ভাই! কে আমাদের আশ্বাস-বাক্যে উত্তেজিত ক'র্বে, কে আমাদের রমণীর গৌরব রক্ষা ক'র্বে, কে আমাদের শিশু সন্তানকে শিক্ষা দিয়ে রাজকার্য্যে নিযুক্ত ক'র্বে? ভারতেশ্বরী ভিক্টোরিয়া নাই! কি দুর্দ্দিন! কি দুর্দ্দিন!

২য় ভা। কি হবে ভাই?

১ম ভা। অকূল পাথার! কিছুই স্থির ক'র্তে পাচ্ছিনে! মহারাণীর মহিমায় ধনী নিঃশঙ্কচিত্তে দস্যু-ভয় উপেক্ষা ক'রে সুখে নিদ্রা যেতে সক্ষম; পথিক পথে দস্যুভয় করে না; বিদ্যার্থীর নিমিত্ত বিশ্ববিদ্যালয়; জেলায় জেলায়—পল্লীতে পল্লীতে রাজ-সাহায্যকৃত বিদ্যালয়; অনাথ রুগ্নের নিমিত্ত হাঁসপাতাল; চিকিৎসাশাস্ত্র প্রচারের নিমিত্ত বিদ্যালয়; ভারতবর্ষের এক অংশ হ'তে অপর অংশ পর্য্যন্ত এক পয়সায় ডাকপত্র বাহক; সাহিত্যের শ্রীবৃদ্ধি—বঙ্গীয় সাহিত্যসেবী ও বাঙ্গালার পুস্তক-প্রকাশকের সম্মান; সংবাদপত্রের স্বাধীনতা প্রদান; যোগ্যব্যক্তির রাজসম্মান; স্বায়ত্বশাসন স্থাপনে রাজনৈতিক শিক্ষা প্রদান; দেশীয় শিল্পোন্নতিতে উৎসাহ প্রদান প্রভৃতি মহারাণীর তিরোভাবে কি বিলুপ্ত হবে!

২য় ভা। হায় হায়! কি হ'লো,—সমস্ত সুখে কি আমরা বঞ্চিত হ'লেম।

( ভারতমাতার আবির্ভাব )

ভারতমাতা। না, না—কদাচ নয়। চল—দেখ্‌বে এস, রাজসিংহাসন শূন্য নয়। কাঁদ, শোক কর, কিন্তু মনকে প্রবোধ দাও,—রাজসিংহাসন শূন্য নয়; মহারাণীর কীর্ত্তি-স্তম্ভ কালস্রোতে বিনষ্ট হবে না। করুণাময়ীর করুণামর্য্য প্রকৃতিগঠিত রাজকুমার সিংহাসনে! মাতৃদৃষ্টান্তে দীক্ষিত যুবরাজ মাতার শাসনদণ্ড ধারণ ক'রেছেন—মাতার উজ্জ্বল রাজমুকুট তাঁর শিরে উজ্জ্বল-আভা-প্রদান ক'চ্চে। তবে কাঁদ,—শোক কর। মহারাণী ভারতসন্তানের নিমিত্ত অনেক অশ্রুজল বিসর্জ্জন ক'রেছেন, শ্রদ্ধা-অশ্রু তাঁর স্মৃতি-কুসুমে বর্ষণ কর। এস, দেখ্‌বে এস, যুবরাজ সিংহাসনে দেখ্‌বে এস। মহারাণীর স্নেহময়ী আত্মা যুবরাজে বিরাজিত দেখ্‌তে পাবে। হা ভগ্নি! হা মহারাণী!!

[ সকলের প্রস্থান।

---

## তৃতীয় দৃশ্য

### পল্লী-প্রান্তর

( দুর্ভিক্ষ, প্লেগ ও অরাজকতার প্রবেশ )

দুর্ভিক্ষ। ভারতমাতা কেঁদে গড়িয়ে প'ড়্‌ছেন! কাঁদ'—কাঁদ'—আর কেঁদে উপায় নাই। বার বার আমায় তাড়িয়েছ, এবার বুকের রক্ত শুষে খাব। আর তোমার ছেলেদের কে কোলে নেবে? আর কে চোখের জল মোছাবে? আর কে খাওয়াবে? যেমন হিমালয়ের চূড়োয় ব'সে থাক, তেম্‌নি তোমার ছেলেদের হাড়ে আমি পাহাড় ক'র্বো! মরুভূমি—মরুভূমি—সাহারার মরুভূমি তিন দিনে তৈরি হবে। আমাকে দেখে, আঁৎকে উঠে ছুটে গিয়ে মহারাণীকে 'দুর্ভিক্ষ এসেছে—দুর্ভিক্ষ এসেছে' ব'ল্‌তে। সে কাণে আর তোমার দুঃখের কথা যাবে না,—তোমার ছেলেদের দুঃখ দেখ্‌তে সে চোখ আর খুল্‌বে না! তুমি কাঁদ—কাঁদ, আমি নেচে নেচে বেড়াই!

প্লেগ। তুই আমোদ ক'চ্চিস বটে, কিন্তু আমার আমোদ হ'চ্চে না। আমি যখন ইয়ুরোপে উঁকি ঝুঁকি মার্‌ছিলুম, একদিন দেবদূতেরা গল্প ক'চ্চে শুন্‌লুম, যে, পৃথিবী হ'তে আমাদের তাড়াবার জন্য দেবলোকে ভগবানের কাছে মহারাণী প্রার্থনা ক'রেছিল, মাগী না কি ভগবানের ভালবাসার পাত্রী ছিল। পৃথিবীর দুঃখে কেঁ'দে ভগবানের নিকট আজ্ঞা পেয়েছিল, 'পৃথিবীতে যাও, তোমার মনোবাঞ্ছা পূর্ণ কর'। তাই ইংলণ্ডের রাণী হ'য়ে এসে জন্মেছিল। যা শুন্‌লুম—সে বড় মিথ্যে নয়। দ্যাখ্‌ না কেন, বেটীর তাড়নায় পৃথিবীর কোন্ খানে আড্ডা গাড়্‌তে পেরেছি!—তুই যেখানে যাস্—খাবার পাঠায়, আমি যেখানে যাই—ডাক্তার পাঠায়।

অরাজক। আর আমি যেখানে যাই—গোলাগুলি প্ঠায়।

দুর্ভিক্ষ। আর তো ভিরকুটী চ'ল্‌বে না। আর তো ফিরে সিংহাসনে ব'স্‌বে না!

অরাজক। ঠিক জানিস্ তো—ঠিক জানিস্ তো, খবর তো মিছে নয়?

দুর্ভিক্ষ। আরে দূর, খবরের কাগজ দেখিস্ নি?

অরাজক। আমি খবরের কাগজের কথা বিশ্বাস করি নি। ওরা মরা কাঁটাল গাছে—ফল ফলায়। আগে একবার ছেবেছিল—জানিস্ নি?

প্লেগ। হাঁ হাঁ, শেষ ঢোঁড়া হল। কিন্তু এবার যেন সত্যি সত্যি লাগ্‌চে।

অরাজক। কিসে বুঝ্‌লি?

প্লেগ। আমি তো ভাই, পালাই পালাই ডাক ছাড়্‌ছিলুম। যাবার সময় ভাব্‌লুম, একবার কল্‌কাতাটা ঘুরে যাই; লাট সাহেবের বাড়ী উঁকি মেরে দেখি, লাট সাহেব তার পরিবার—পাথর হ'য়ে গিয়েছে! চাদ্দিকে সেক্রেটারীরে, তারাও সব পাথর! কেউ নড়ে না—চড়ে না—কথা কয় না! বলি ব্যাপারখানা কি? ভাব্‌তে ভাব্‌তে বড়বাজারের বাসায় ফিরে আস্‌ছি, দেখ্‌লুম—সহর যেন ম'রে প'ড়ে র'য়েছে। সাড়া নাই—শব্দ নাই—জোরে কথা নাই, মানুষ যেন কলে চ'ল্‌ছে। ব'ল্‌বো কি বল, মাতাল ব্যাটারা পর্য্যন্ত মদ খাচ্ছে না।

দুর্ভিক্ষ। মদ খাবে, পেটের ভাত আগে জুটুক। উঃ এইবার শোধ তুল্‌বো। কুকুর খাওয়াবো—শ্যাল খাওয়াবো—ইন্দুর খাওয়াবো, বিড়াল খাওয়াবো—গাছের পাতা খাওয়াবো—পারি যদি নধর ছেলে কেটে খাওয়াবো! মজায় ফির্‌বো, মজায় ফির্‌বো! কেউ কিছু ব'লবার নাই—কেউ কিছু ব'ল্‌বার নাই।

অরাজক। দাঁড়া দাঁড়া, আমোদ করিস্ এখন। আচ্ছা, তারপর তোর গল্পটা কি শুনি, দেবদূত কি ব'লছিল, পরমেশ্বরের সে প্রিয়পাত্রী,—পৃথিবীর দুঃখভার বহন ক'র্‌তে ইংলণ্ডের রাণী হ'য়েছিল, তারপর কি শুন্‌লি?

প্লেগ। শুন্‌তে হবে কেন, তারপর প্রত্যক্ষ তো দেখ্‌লুম।

দুর্ভিক্ষ। আরে ভাই, সে দিন গিয়েছে—সে দিন গিয়েছে, আর তো মাগী ফির্‌চে না!

প্লেগ। ফির্‌চে না বটে, কিন্তু তাদের কথা যদি সত্যি হয়, তা হ'লেই সর্ব্বনাশ!

দুর্ভিক্ষ। কেন কেন? সে কি স্বর্গ হ'তে আমাদের শাসিত ক'র্‌বে নাকি?

প্লেগ। তারা যা ব'ল্লে, বড় ভয়ঙ্কর কথা! ভিক্টোরিয়া ফিরে গিয়ে ভগবানের চরণে প্রণাম ক'র্‌বে, ভগবান আদর করে নেবেন, কিন্তু যাবার সময় তার দয়া, তার কোমল প্রকৃতি-গঠিত পুত্রের হৃদয়ে রেখে যাবে।

অরাজক। তাই বটে!—সকালে গুড়ুম্ গুড়ুম্ ক'রে তোপ ছাড়্‌ছিল—আর আমার বুক কাঁপ্‌ছিলো! আমি ঠিক ঠাওরেছি, ইংরেজের কামানগুলো থাক্‌তে আমার ভালাই নাই। এখন দ্যাখ্ ভাই, তোরা ফাঁকতাল্লে যদি কিছু ক'রে নিতে পারিস্, ক'রে নে। আমার বরাত তেমন নয়—আমার বরাত তেমন নয়! ঐ দেখ্ না, যেমন পাহারাওয়ালা সার্জ্জন ফির্‌তো, তেমনি ফির্‌চে। তবে লুকিয়ে চুরিয়ে যেখানে যা করি, তালুক নিয়ে লাঠালাঠি, গ্রাম জ্বালান, খাজনা লোটা, চুরীটে বাটপাড়িটে, কোথাও কখন রাহাজানিটে এই পর্য্যন্ত। বুকের ছাতি ফুলিয়ে যে বেড়াব, তার যো নাই।

দুর্ভিক্ষ। দয়া রেখে যাবে, দয়া রেখে যাবে! তার যে অসীম দয়া, তার পুত্রের হৃদয়ে ধ'র্‌বে?

অরাজক। ধর্‌বে না,—তারই প্রকৃতি-গঠিত রাজকুমার।

প্লেগ। তার দয়ার সাগর তার ইংরেজী ভাষার সঙ্গে পৃথিবী ব্যেপেছে। এই বোঝ্ না কেন ভাই দুর্ভিক্ষ! যারা ইংরেজী ভাষা শিখেছে, রাণীর সঙ্গে যাদের সুবাদ সম্বন্ধ আছে, তারাই তোরে তাড়াবার জন্য চাঁদা দিয়েছে।

অরাজক। আর এই দ্যাখ, তুই ব'ল্‌ছিস ম'রেছে, আর ঐ ছুঁড়িগুলো গান ক'র্‌তে ক'র্‌তে এদিক দে আস্‌ছে।

দুর্ভিক্ষ। তুই যেমন গোঁয়ার, তেমনি হাব্‌লা!—গান ক'চ্চে কি কাঁদ্‌চে, তা বুঝ্‌তে পারিস নে? ঐ দেখ, মেটীরে বুক চাপ্‌ড়াতে চাপ্‌ড়াতে আস্‌চে।

( মহিলাগণের প্রবেশ )

( গীত )

ওমা বঙ্গমহিলার তোমা বিনা কে আছে গো আর !
রোদন-ধ্বনি শুনলে জননি, নয়ন-ধারা মুছাও অমনি,
কোথায় গো রাজকুল-নলিনী !
পতিপুত্র নিয়ে রব, বল্ মা কার দোহাই দিব,
শুন মা মেদিনী জুড়ে উঠে হাহাকার।
মহারাণি ! মেদিনী আজ অনাথিনী,
কৃপাময়ি, এস ফিরে, দেখ ভাসি নয়ন-নীরে,
তুমি তো মনের ব্যথা বুঝ অবলার,
ভিক্টোরিয়া, কোথা মা আমার !

[ প্রস্থান।

প্লেগ। যমের বাড়ী—আর কোথায় পাজী বেটীরে ! কাঁদ্‌চ—কাঁদ, এখন কাঁদ্‌বার দিন এল, ভারতে এখন কান্না ফুরোবে না। ঘরে ঘরে সেঁধোবো, তোমাদের পতি-পুত্রের ঘাড় ভেঙ্গে রক্ত খাব। দেখি, আমায় কে তাড়ায়।

দুর্ভিক্ষ। আগে দেখ্, কোথাকার জল কোথা মরে। এখন মাগী নাই, তার দয়াও উপে যাবে। নয় তো ভারতবাসী অত কাঁদ্‌বে কেন ? ঐ শুন্‌ছিস নি, শুধু মাগীরা নয়, চারদিকে কান্নার রোল উঠেছে।

প্লেগ। এবার পাকা ম'রেছে বটে। কান্নার সুর বড় জম্‌কে উঠেছে, (অরাজকের প্রতি ) শুন্‌ছিস্ ?

অরাজক। আমার কি তা বল ? শ্বেতবংশ না নির্ব্বংশ হ'লে, আমার আর কোন উপায় নাই।

দুর্ভিক্ষ। আমি জান্‌তুম, তুই খুব গোঁয়ার, ভয়েই মলি ! বেয়ে চেয়ে দ্যাখ্ই না কেন ? বিনা যুদ্ধে ভঙ্গ দিবি ? ডাক তোর যে যেখানে আছে—খুন, দাগাবাজী, বলাৎকার ; তাড়ায়—না হয় তাড়াবে। দেখাই যাক্ না কি হয়। কি সুখের দিন—কি সুখের দিন ! চারদিকে হাহাকার !

অরাজক। হ্যাঁরে, তবে আমিও ফূর্ত্তি ক'র্‌বো না কি ?

দুর্ভিক্ষ। দ্যাখ্, তোর যা খুসী। এমন সুখের দিনে মুখ তুব্‌ড়ে বসে আছিস্, আমার ভাল লাগে না।

অরাজক। তবে আমোদ করি আয় !

( তিনজনের গীত। )

সোণার ভারত শ্মশান হবে, কি আমোদের দিন।
ভয় কি ভাই, ভিক্টোরিয়া নাই,
আয়, নরক থেকে হেঁকে ডেকে, দস্যি দানা জিন।
আছিস্ কে কোথায়—চলে আয়,
আঁদাড়ে পাঁদাড়ে চলে আয়, আছিস্ যে যেথায়,
হিঃ হিঃ হাঃ হাঃ—হাসির হর্‌রা তোল,
আয়রে গণ্ডগোল, বাজারে ঢোল,
হাত তালি দে নাচি সবে ধিনাক্ ধিনাক্ ধিন॥

[ প্রস্থান

---

## চতুর্থ দৃশ্য

### রাজপথ

ভারতমাতা ও স্ত্রীপুরুষগণ।

ভারতমাতা। সসাগরা ধরা যে নারী পূজিত,
জগজ্জন-হিত, যার রাজনীত,
যে নামে সুজন সদা পুলকিত,
যার ধ্বজা হেরি দুর্জ্জন কম্পিত,

( গীত )

সকলে। নীরব মানব তমাচ্ছন্ন সব,
ভিক্টোরিয়া নাই, ভিক্টোরিয়া নাই,
সসাগরা ধরা শোকপূর্ণ তাই।

ভারতমাতা। যার বজ্রনাদী কামান-গর্জ্জনে,
কম্পিত হৃদয় নরপতিগণে,
সাগর ব্যাপিত জলতরী যার,
যার পরাক্রম মানে পারাবার,

( গীত )

সকলে। নীরব মানব তমাচ্ছন্ন সব,
ভিক্টোরিয়া নাই, ভিক্টোরিয়া নাই,
সসাগরা ধরা শোকপূর্ণ তাই।

ভারতমাতা। যাহার পতাকা বিমল উজ্জ্বল,
খ'সে পড়ে হেরি দাসত্ব-শৃঙ্খল,
যে নারীর ভাষে ভিন্ন জাতিগণ,
করে পরস্পরে সখ্য সম্বোধন,

( গীত )

সকলে। নীরব মানব তমাচ্ছন্ন সব
ভিক্টোরিয়া নাই, ভিক্টোরিয়া নাই,
সসাগরা ধরা শোকপূর্ণ তাই।

ভারতমাতা। দেশ দেশান্তর হ'তে রাজকর,
অর্ণব তরণী বহে নিরন্তর,
দূরিত অভাব রাজ্যে সমভাব,
সম উচ্চনীচে ন্যায়ের প্রভাব,

( গীত )

সকলে। নীরব মানব তমাচ্ছন্ন সব
ভিক্‌টোরিয়া নাই, ভিক্‌টোরিয়া নাই,
সসাগরা ধরা শোকপূর্ণ তাই।

১ম পুরুষ। মহারাণি, ভিক্টোরিয়া, জননি!—সন্তানের প্রতি কেন বিমুখ হ'লে? মা, অশ্রু-ধারা গ্রহণ কর,—অশ্রু-ধারা ভিন্ন অন্য সম্বল নাই।

ভারতমাতা। বৎস, বৎস! তোমরা শোক সম্বরণ কর। মহারাণীর অনন্ত কীর্ত্তি—অনন্ত কালে তাঁর মৃত্যু নাই।

# পটপরিবর্ত্তন

## সিংহাসনোপরি সপ্তম এডওয়ার্ড

## ( ভূত-পূর্ব্ব প্রিন্স অফ্ ওয়েলস্ )

চেয়ে দেখ, মহারাণীর রাজপ্রকৃতি তাঁর জ্যেষ্ঠ পুত্র-রূপে সিংহাসনে বিরাজ ক'চ্ছেন। বল, জয় জয় ইংলণ্ডেশ্বরের জয়! জয় ভারতেশ্বরের জয়! ঐ দেখ, কোটি কোটি জাতি তাঁর সিংহাসন বহন ক'চ্ছে।—ভিন্ন বর্ণ, কিন্তু এক আত্মা, একান্তর, এক অন্তর হ'য়ে রাজ্যেশ্বরের সিংহাসন শিরে ধারণ ক'রেছে।

১ম পুরুষ। ভারতসম্রাট, সিংহাসনে তোমায় দর্শনে আমাদের নিরাশ হৃদয়ে আশার সঞ্চার হ'চ্ছে। তুমি ভাগ্যবতী মহারাণীর পুত্র—মহারাণী-দীক্ষিত! জনহিত-সাধনে আজীবন রত, মাতৃকীর্ত্তি-কলাপ-রক্ষার ভার তোমার। আমরা দীন ভারত-সন্তান—কৃপা-কটাক্ষ নিয়ত আমাদের প্রতি রাখ্‌বে,—এই আমাদের ভরসা! তোমার ন্যায় আমরা মাতৃশোকাতুর। রাজা, সম্রাট! আমাদের সন্তাপিত প্রাণে শান্তি প্রদান কর। আমরা দুর্ব্বল, বাক্‌শক্তিহীন, চির পরাধীন, রাজ-কৃপা ব্যতীত আমরা বিনষ্ট হব। মহারাজ, মহাসম্রাট! আমরা যথার্থই তোমার কৃপার পাত্র। অশ্রু-ধারাই আমাদের সম্বল।

( সমবেত সঙ্গীত )

ব্যাপি স্থলজল, অচল সচল,
ইংরাজ-শাসন সদা বিদ্যমান।
জয় রাজ্যেশ্বর, করুণা-আকর,
নরশ্রেষ্ঠ নর, নরের সম্মান॥
চির পরাধীনা ভারত মাতার
সন্তানের তার, তব প্রতি ভার,
রাজ্যেশ্বরী মাতা, ত্যজিলা সংসার,
একমাত্র তুমি উপায় সবার,
দুখ-পারাবার, কর প্রভু পার,
তব পদে নত কায়মন প্রাণ।
জয় রাজ্যেশ্বর! জয় রাজ্যেশ্বর!
অশ্রুধারে গায় ভারত-সন্তান॥

যবনিকা।

# নিত্যানন্দ-বিলাস

( প্রেম ও ভক্তিমূলক নাটক )

[ বহুকাল পূর্ব্বে মিনার্ভা থিয়েটারের নিমিত্ত এই নাটকখানি রচিত হইয়াছিল, বহু সন্ধানে সংগৃহীত হইয়া 'গ্রন্থাবলী'তে এই প্রথম প্রকাশিত হইল ]

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

পুরুষগণ।

নিত্যানন্দ
গৌরাঙ্গ
যম

| | | |
|---|---|---|
| উদ্ধারণ দত্ত | ... | কৃপণ বণিক। |
| ঘনশ্যাম | ... | মাতাল ভক্ত। |
| অবিনাশ | ... | ঘনশ্যামের প্রতিবাসী। |
| কালাচাঁদ | ... | ঐ |
| রামহরি | | ঐ |
| গোবর্দ্ধন | ... | ঐ |
| হারাধন | ... | ঐ ভৃত্য। |
| হিরণ্য পণ্ডিত | ... | অধ্যাপক। |
| বামাচরণ | ... | দস্যু-সর্দ্দার। |

যমদূতগণ, ভট্টাচার্য্য, যদুনাথ, রঘো, তেরো, ভীমে, উদো, দয়াল, ভৈরবা, বেহারে প্রভৃতি ডাকাতগণ, প্রতিবেসিগণ ইত্যাদি।

স্ত্রীগণ।

| | | |
|---|---|---|
| শচীদেবী | ... | গৌরাঙ্গের মাতা। |
| বিষ্ণুপ্রিয়া | ... | ঐ স্ত্রী। |
| বসুধা, জাহ্নবী | ... | নিত্যানন্দের স্ত্রী। |
| কমলা | ... | উদ্ধারণের স্ত্রী। |
| বিমলা | ... | ঘনশ্যামের স্ত্রী। |

বিদ্যাধরীগণ, গ্রাম্য স্ত্রীগণ, গ্রাম্য বালিকাগণ, হিজ্‌ড়াগণ ইত্যাদি।

---

## প্রথম অঙ্ক

### প্রথম দৃশ্য

নীলাচল পর্ব্বত

গৌরাঙ্গ ও নিত্যানন্দ।

( গৌরাঙ্গের গীত )

ঝিঁঝিট মিশ্রিত কীর্ত্তন—লোফা।

নাম বিলাতে যাও হে নিতাই, যাও হে যাও।
এসেছি তোমার আশায়, একবার আমার মুখ পানে চাও ॥
নিতাই করহে সংসার [ তোমার কিসের সংসার হে,—
যাও তুমি নদিয়ায় হে ] হরি নাম করহে প্রচার,
নিতাই নাম বিলাতে ভয় কি কর—নাম দিয়ে ভুবন মাতাও।
অষ্ট সখীর সুধ্‌তে ঋণের ধার,—দাদা তোমার উপর ভার,
আমার জীবন সাথী তুমি হে আমার,—
এস সাথে বারে বারে, চিরদিন ত ব্যথা নাও ॥

নিত্যানন্দ। গৌর, আমায় কোথায় যেতে ব'ল্‌চিস্‌?

গৌরাঙ্গ। দাদা, সংসারে যাও!—একবার জীবের মুখপানে চাও; জীবের দুঃখ দেখ, জীবের উপায় কর।

( নিত্যানন্দের গীত )

কাফি মিশ্রিত কীর্ত্তন—লোফা

ভাই বেঁধেছিস্ তো প্রেমের ডোরে।
শক্তিশেল ধ'রেছিনু তোর তরে ॥
তোর ঋণ পরিশোধ যদি গৌর হয়,
সয় যেন রে সয়, আমার প্রাণে সয়,

হরি নামে মেতে পথে পথে,
নাম বিলাব ঘরে ঘরে ॥
যার সয় হে প্রাণে স'য়েছে সে কত,
ব'ল হে তোমার মনের মত,
থাক্‌বি রে তুই নীলাচলে,
আমায় দুষ্‌বে ঘরে পরে।

---

## দ্বিতীয় দৃশ্য

### পানিহাটির রাস্তা

( যদুনাথ ও ভট্টাচার্য্যের প্রবেশ )

যদুনাথ। দাদাঠাকুর, প্রণাম! কোথায় যাওয়া হ'চ্চে?

ভট্টাচার্য্য। বেঁচে থাক দাদা, এই একবার গঙ্গাতীরে যাচ্ছি, সন্ধ্যেটা সেরে আসি।

যদুনাথ। কেন দাদাঠাকুর, বাড়ীতে চাকরদের ব'ল্লেইত তারা এক ঘটী গঙ্গাজল এনে দিত, এত কষ্ট ক'রে ঘাটে যাবার দরকার কি?

ভট্টাচার্য্য। এতে আর কষ্ট কি? ও কি জান ভাই, আমাদের শাস্ত্রে বলে 'দর্শনে স্পর্শনে মুক্তি'—ঘাটে গেলে এককাজে দু'টো হবে।

যদুনাথ। আচ্ছা দাদাঠাকুর, ক' দিন থেকে আপনার কাছে যাব মনে ক'রেছি, নানান্ কাজের ঝঞ্ঝাটে যেতে পারি নি; আচ্ছা দাদাঠাকুর, এই যে ন'দেতে গৌর নিতাই নিয়ে একটা মহাহুলস্থূল বেধে ছিল, সেটা কি ব'লতে পারেন? সেটা কি আমাদের শাস্ত্র-সঙ্গত?

ভট্টাচার্য্য। ওকি জান ভাই, মনে সন্দেহ রেখে যদি জিজ্ঞাসা কর, তা হ'লে তার উত্তর এখানে দাঁড়িয়ে, তোমাকে এক কথায় কিছু বোঝাতে পারব না; আর যদি বিশ্বাস করে জিজ্ঞাসা কর—সহজে বুঝিয়ে দিচ্ছি।

যদুনাথ। দেখুন দাদাঠাকুর, ও বিশ্বাস অবিশ্বাস কিছু বুঝি না; তবে মনে একটা কেমন সন্দেহ হ'য়েচে, তাই জিজ্ঞাসা কচ্চি।

ভট্টাচার্য্য। তা হ'লে দাদা এখনকার কথা নয়, কাল এক সময় তোমার সাবকাশ মত আমার কাছে যেও, সব বুঝিয়ে দেব। আর দেখ ভাই, আমাদের এই মাকাল ষষ্ঠি থেকে শিব দুর্গা পর্য্যন্ত যিনি যেখানে আছেন, যা কিছু দেখ্‌তে পাও, এ সবেরই বিশ্বাসই মূল জেনো। তবে এখন যাই ভাই, বেলাটাও গেল, কাল তবে এক সময় যেও।

যদুনাথ। যে আজ্ঞে যাব। প্রণাম। [ প্রস্থান।

ভট্টাচার্য্য। হরি হে, দিন গেল দীনবন্ধো! [ প্রস্থান।

( গ্রাম্য স্ত্রীগণের প্রবেশ )

( গীত )

পীলু পাহাড়ী দাদরা।

চল' চল' প্রাণ স্বজনি, আনগো ত্বরা আনবো বারি।
আয় লো আয় বেলাবেলি, আস্‌বো ফিরে কুলের নারী ॥
ঐ ছাখ্ রাঙা ছবি—ডুবু ডুবু হ'ল রবি,
ননদী ব'লবে কত, কেন লো স'বি;
সন্ধ্যা হ'লে ব'লবে ছলে জানিস্ তো কুটীল ভারী ॥

[ প্রস্থান।

( হারাধন ও ঘনশ্যামের প্রবেশ )

হারাধন। ছিঃ, বড় বাবু! ফিরুন, বাড়ী চলুন! এমন অবস্থায় কি বাড়ী থেকে বেরুতে আছে?

ঘনশ্যাম। চোপ্‌রাও শালা! তোর বাবার কি? আমার খুসি। শালা আবার আমায় বোঝাতে এল?

হারাধন। আজ্ঞে না—আমি তা বলি নাই। সন্ধ্যার সময় কোথায় যাবেন! বাড়ী চলুন।

ঘনশ্যাম। হাম্ নেহি যায়েগা, তোর বাবার কিরে শালা? আজ তিন দিনের পর বাড়ী গেলুম, শালারা বলে কিনা আমি মাতাল! আচ্ছা বাবা, এই তুমিই কেন বলনা, না হয় একটু মদ খেয়েছি, তা ব'লে কি শালারা সবাই মিলে আমাকে মাতাল ব'লবে? আমি মদ খেয়েছি খেয়েছি, তোর বাবার কিরে শালা? আমিত আর কারও বাবার পয়সায় খাই নাই? মা আনন্দময়ী আমায় এনে জুটিয়ে দেন—আমি খাই। যে দিন পেলুম—খেলুম; যে দিন না জুটলো, সে দিন 'তারা' ব'লে বুকে হাত দিয়ে গাছতলায় প'ড়ে থাক্‌লুম—ব্যস্। কিন্তু বাবা, অমনি অমনি আমার একটী দিনও যায় নাই—খানিক রাত্রে উঠে দেখি, কে এক মাগী, একটা কেলে হাঁড়ীতে ক'রে এক হাঁড়ী মদ নিয়ে মাথার কাছে ব'সে আমায় ডাকচে, 'ওরে আজ খাস্‌নি, খাবি ওঠ্'—আমিও বাবা আস্তে আস্তে উঠে হাঁড়ীটী সাবাড় করি। সেই মাগীই তো আজ তিন দিন আমাকে মদ খাইয়েছে।

হারাধন। আচ্ছা বড় বাবু, মদ খেয়েছেন—বেশ করেছেন—বাড়ী চলুন, আর কেউ আপনাকে কখন কিছু ব'লবে না।

ঘনশ্যাম। না বাবা, আর আমি তোমাদের বাড়ী ঢুক্‌ছি নি। ব'লেচ বাবা ব'লেচ—খুব ক'রেচ, আমি তাই স'য়ে এলুম, আর কাকেও ব'ল্‌লে টের্‌টা পেতে যাদু!

( অবিনাশের প্রবেশ )

অবিনাশ। কি দাদামশা'য়! দিগম্বর হ'য়ে সন্ধ্যার সময় কোথায় চ'লেছেন?

ঘনশ্যাম। আরে কেও—নাতি! আর দাদা দেখ্‌ছো কি, আমাকে আজ শালারা মাতাল ব'লে তাড়িয়ে দিয়েচে। আর না বাবা, ঢের হ'য়েছে, আর কখন জন্মে মদ খাবনা বাবা। এত দিনের পর আমাকে সবাই মাতাল ব'লেচে।

অবিনাশ। ছি দাদাম'শায়! ও কথায় কি রাগ ক'রতে আছে? চলুন বাড়ী চলুন, আমি আপনাকে বাড়ীতে রেখে আস্‌চি চলুন।

ঘনশ্যাম। কার বাড়ী? কোথায় যাব? আমার বাড়ী হ'লে কি আমাকে শালারা তাড়িয়ে দেয়?

অবিনাশ। কার এমন ক্ষমতা আপনাকে কিছু বলে? চলুন, বাড়ী চলুন।

ঘনশ্যাম। না দাদা, আমি বাড়ী যাবনা আর মদও খাবনা; সে মাগী ব'ল্‌লেও আর মদ খাবনা।

অবিনাশ। এখন এই রাত্রে কোথা যাবেন?

ঘনশ্যাম। যে দিকে দু' চোখ যায়—যাবার কোন ঠিকানা নাই; যাবার অনেক স্থান আছে, যেখানে ইচ্ছে যাব, কিন্তু আর বাড়ী যাচ্চি না দাদা।

( বিমলার প্রবেশ )

বিমলা। দেখ দেখি—মাতালের কাণ্ডই স্বতন্ত্র! মদ খেয়ে আবার লোক ঢলাবার জন্যে রাস্তাতে বের'ন হ'ল কেন?

ঘনশ্যাম। কি বাবা, মারবে নাকি? বাড়ীতে এত গালাগাল দিলে, তাতে বুঝি রাগ ক'মলো না, তাই এখন পর্য্যন্ত তেড়ে মারতে এসেছ? মার'—মার,' কেন আর আপশোষ্‌টা থেকে যায়? মাথা খাও, মরা মুখ দেখ'—দু চার ঘা' হ'য়ে যাক।

বিমলা। আমিত আর তোমার মত মদ খাই নি—মাতালও হই নি, এখন চল, বাড়ী চল!

ঘনশ্যাম। আমিত ব'লেচি বাবা, আর মদ খাবনা,—কিন্তু বাড়ীতেও যাবনা।

বিমলা। নাও নাও, ন্যাকামি রাখ, চল বাড়ী চল।

ঘনশ্যাম। না আর না, অনেক হ'য়েছে, আর না—আর কেন বাবা? এত দিন 'কালী কালী' ব'লে মদ খেয়ে বেড়িয়েছি, এখন একবার 'হরি হরি' বলে দেশে দেশে ফিরব। পেনেটীতে নাকি নিতাই ঠাকুর এসেচেন, আমি তাঁর সঙ্গে সঙ্গে ফিরব'। আমাকে কি তিনি পায়ে স্থান দেবেন না? বাবা, জগা মাধা এত বড় পাপী ছিল—তারা ত'রে গেল; আমি মাতাল ব'লে কি আমায় ঘৃণা ক'রবেন? তিনি ঘৃণা করেন, শেষ ত পতিতপাবনী আছেনই।

বিমলা। তুমি যদি বাড়ী না যাও, তবে আমি আর কার জন্যে বাড়ী যাব? আমারই বা কিসের বাড়ী? চল, আমিও তোমার সঙ্গে সঙ্গে ফিরব'—তোমারও যে গতি, আমারও সেই গতি।

ঘনশ্যাম। আমার সঙ্গে যাবে?—চল, আমি বারণ ক'রব না; কিন্তু দেখ, আমি এখন থেকে তোমাকে সাবধান ক'রে দিচ্চি, আমাকে কিছু ব'লতে পাবে না; আমার যা ইচ্ছা আমি করব', তুমি তাতে কথা কইতে পাবে না।

বিমলা। না, আমি কোন কথা কইব না, তোমার যা ইচ্ছা ক'রো; আমি ছায়ার মত তোমার সঙ্গে সঙ্গে থাকবো, তাতে তো তোমার কোন আপত্তি নাই!

ঘনশ্যাম। না,—তবে আর দেরি কেন, এস; যখন যাব ব'লে বেরিয়েছি, তখন আর রাস্তায় দাঁড়িয়ে কেন?

[ ঘনশ্যাম ও বিমলার প্রস্থান।

হারাধন। আচ্ছা ম'শায়, আমিতো এঁদের ভাব কিছু বুঝতে পারলেম্ না। এই এক সামান্য কথায় এঁরা দু'জনে সংসার-ত্যাগী হ'লেন?

অবিনাশ। ও কিছু বলা যায় না,—যাদের হয়, তাদের ঐ রকমই হয়। আর এখানে দাঁড়িয়ে ভেবে কি ক'রবে? চল, বাড়ী চল।

হারাধন। চলুন।

[ উভয়ের প্রস্থান

## তৃতীয় দৃশ্য

### পানিহাটীর ঘাট

বটবৃক্ষতলে নিতাই উপবিষ্ট

বসুধা ও সঙ্গিনীগণ।

( বসুধার গীত )

মূলতান মিশ্রিত কীর্ত্তন—লোফা।

হরিনাম দিতে,—
কে আমার কাছে এসেছিল কালু ব্রেতে।
হেসে হেসে কয় কত কথা,
সে চ'লে গেল বেজেছে ব্যথা,
আমার যমুনা ত প্রাণ হরি বলি,
গেছে হরিনাম প্রাণে গেঁথে!

(স্বগত) আহা! কে ঐ নবীন পুরুষরতন ব'সে আছে? কার ধ্যানে নিমগ্ন?—কেন প্রাণ উচাটন হ'চ্চে—মরি মরি কি রূপ মাধুরী!

( বসুধার গীত )

মূলতান—দাদ্‌রা।

এসেছে কে জাহ্নবীর ধারে,—
ব'লেছে মন তো আমারে!
মন বলে সে আমারে চায়,
মন বলে—লুটিয়ে পড়' পায়,
মন আমার দেখ্‌তে তারে চায়;
মন যে আমার কেমন করে—
বলনা ব'লব কারে?

১মা সঙ্গিনী। ওলো তোর হ'লো কি, জল নিতে এসেছিস্ না? চল—ঘাটে নামি।

( বসুধার গীত )

পিলু মূল্‌তান—একতালা।

জল আনা সই হ'লো ভার,
আমি যেখানে যাই চেয়ে দেখি—
মুখপানে সে চায় আমার!
বিশ্ব ওঠে আচম্বিতে—
জলে ঢেউ দিতে,
ওঠে প্রাণ তা'তে মেতে,
দেখি চেয়ে ঢেউয়ের গায়ে সে আছে তা'তে;
আমি বুজ্‌লে আঁখি তারে দেখি—
কেউ তো আমার নাইকো আর!

নিতাই। ( স্বগত ) কে এ বালিকা! ( প্রকাশ্যে ) তুমি কি কুমারী?

বসুধা। কি জানি!

নিতাই। ইস্! তোমার ত গুমোর ভারি?

বসুধা। কি জানি!

নিতাই। আমি বিদেশী, তোমাদের দেশে এসেছি; কোথায় যাব জানিনা।

বসুধা। কি জানি!

নিতাই। তুমি তো 'কি জানি'ই ব'লছো; আমি বিদেশী, কোথায় থাক্‌বো আমার ঠিক নাই, তুমি জায়গা দেবে?

বসুধা। কি জানি!

নিতাই। তুমি তো বেশ লোক! আমি যত কথা ব'লছি, তুমি ব'ল্‌ছ—'কি জানি'!

বসুধা। তুমি কি আমাকে মিথ্যা কথা ব'ল্‌তে বল?

নিতাই। তুমি এম্‌নিই ন্যাকা! তুমি কি কিছুই জাননা?

বসুধা। তাত তুমি জিজ্ঞাসা করনি, তুমি এ কথা সে কথা জিজ্ঞাসা ক'রেছ, আমি ব'লেচি—কি জানি!

নিতাই। আচ্ছা, ভাল! তুমি শুন্‌লেও বাঁচি। তুমি কি জান,—তুমি কি কিছু জান?

বসুধা। হ্যাঁ জানি, তোমায় জানি।

নিতাই। বাঃ! বাঃ! প্রেমের ঢেউ দেখ!

বসুধা। বাঃ! বাঃ!—তুমি প্রেম ক'রোনা, গাছ-তলায় সুখে থাক।

নিতাই। তুমি কোথায় যাচ্ছ?

বসুধা। কি জানি!

নিতাই। তুমি তো ভারি অভিমানী।

বসুধা। আমি প্রেমের দায়ে প্রাণ দিয়েছি পায়, সঁপেছি তোমায় প্রাণ-মন-কায়!

নিতাই। তুমি মালা পর। ( বসুধার গলায় মাল্যদান )

বসুধা। আমি কি ধার রাখ্‌বো?—তুমিও মালা পর।

( সঙ্গিনীগণের গীত )

সিন্ধু-দাদ্‌রা।

হ'য়ে উতলা প'রোনা মালা,—
তাড়াতাড়ি পরোনা মালা—পাবে জ্বালা !
ব্যাকুল হ'য়ে মুখপানে তোর চায়,
চেয়ে দেখ চায় কি না সে চায়,
কথায় কথায় মুখপানে তো চায় ;
কাজ নাই তার তো কথায়,
জেনেছ—চায় সে তোমায়,
সে কেঁদে কেঁদে সদাই বলে—
'প্রাণ দে আমায় সরলা' !

---

## চতুর্থ দৃশ্য

### পথ

কালাচাঁদ, রামহরি ও গোবর্দ্ধন।

কালাচাঁদ। ওহে, আর দেখ্‌ছো কি ? জাত-জন্ম আর রইলো না,—ন'দে থেকে পেনিটী এসে নেড়ানেড়ীর ঢেউ লাগ্‌লো।

রামহরি। জ্বালাতন, জ্বালাতন! কাল খোলের চাঁটিতে একবারও চক্ষু বুজিনি ! ন'দেয় ছিল গৌরচাঁদের ঢেউ, এখানে নিতাইচাঁদের হেউ ঢেউ !

কালাচাঁদ। এ সব কি হ'চ্ছে জান ? এ বৃন্দাবন লীলা ! কৃষ্ণচন্দ্র মথুরায় গেলেন, বলাইচাঁদ এসে রাস ক'রলেন।

রামহরি। তা বাবা, এখানে কেন ? বৃন্দাবন তো ন'দেয় প'ড়ে আছে, সেখানে গিয়ে রাসলীলা করুন না ! এখানে যে লোকের ঝি-বৌ বা'র ক'র্‌তে আরম্ভ ক'ল্লে হে ? এই যে, এই যে মোহন চূড়ো বেঁধে বীর বলাই বেরিয়েছেন।

( নিতাইএর প্রবেশ )

কালাচাঁদ। বলাইচাঁদ !—কোন্ তীর্থে জটা মুড়োলে বাপ ! কোন্ কোন্ গোপের বাড়ী রাসলীলা ক'রবে ?

রামহরি। দোহাই বাবা, ভদ্রপাড়া ছেড়ে ডোমপাড়ায় সেঁধোও !—কেউ কিছু ব'লবে না। নাচ', গাও, সিঙ্গে বাজাও,—ফুর্ত্তী কর !—

( নিতাইএর গীত )

মঙ্গল বিভাস—লোফা।

ফিরে এসেছে, নিতাই,—
নাম নিয়ে যা কিশোরীর দোহাই !
ঠেকে ঋণের দায়, পাঠিয়েছে আমায়,
কিশোরীর ঋণের দায়ে বিকিয়ে গোরা যায়,
নইলে ওরে, দ্বারে দ্বারে,—
সাধ ক'রে কি নাম বিলাই !

কালাচাঁদ। দোহাই বাপধন ! তোমার অত দানাইয়ে কাজ নেই বাবা ! তুমি পেনিটী থেকে স'রে প'ড় ! দেশ জজাচ্ছ—লোকের কুল মজাচ্ছ—তোমার একটু হায়া হয় না হ্যা ?

রামহরি। কত রঙ্গই দেখালে বাবা ! জটা পাকিয়ে হুঙ্কার ছাড়লে, এখন টোপর মাথায় দিয়ে বর হ'য়েচো ! মরি, মরি ! হরগুণ, বরগুণ—একত্রে মেশামিশি রে !

[ নিতাইএর প্রস্থান।

বুজ্‌রুকি দেখেছ,—সাফ্ চ'লে গেল, কথাটি কইলে না।

কালাচাঁদ। ভাই, আমার প্রাণের ভেতর কেমন ক'চ্চে !

রামহরি। ঐ নাও ! তোকেও রোগে ধ'রলে বুঝি ?

কালাচাঁদ। ভাব্‌ছি, অকুল পাথারে পড়েছি, হরি বলি এস,—নইলে উপায় কি ? হায় হায় !

রামহরি। একটু গড়াগড়ি দাও! একটু প্রেমে লুটোপুটি খাও !—খানিকটে গাঁজ্‌লা তোল !—আর একটী মেয়ে থাকে, তো বীর বলাইয়ের সঙ্গে বে দাও।

কালাচাঁদ। হরি হরি !

রামহরি। হ্যাঁ হে, ভণ্ডাম জুড়্‌লে নাকি ?

কালাচাঁদ। তুমিও হরি বলনা, এতে দোষ কি ?

রামহরি। তোমার সাত পুরুষকে বলাও বাবা ! ও নেড়ানেড়ীর কারখানায় আমি নেই।

কালাচাঁদ। না হে না, হরি ব'লতে আর দোষ কি বল ?

রামহরি। ভ্যালা মোর বাপ্‌রে !—হুঙ্কার দাও !—

খোল বাজাও! খুলি ডাকবো কি? তুমি ছিদেম স্থবোল একটা হবে নাকি? কি টাঁকচো? চাল্ মাগ্‌গি! কানাই বলাই তো স'রে গিয়েচে। এখন তুমি ছিদেম না স্থবোল?

কালাচাঁদ। আচ্ছা ভাই, আমার যা মনে হ'চ্চে আমি করি,—তোমার তা'তে ঠাট্টা কেন?

রামহরি। আবা আবা ধবলী রহ!

কালাচাঁদ। আচ্ছা ভাই, আমি চল্লুম।

রামহরি। কেন ভাই, ব্যাজার কেন? তোমরা কানাই, বলাই, ছিদেম হ'লে, আমি না হয় বাস্‌দেব হ'য়ে 'আবা আবা ধবলী' ক'রেছি।

কালাচাঁদ। আচ্ছা, আবা আবা ধবলী না ক'রে, একবার হরি হরি বল দেখি!

রামহরি। তা হ'লে কি স্থবোল ক'রে দাও নাকি?

কালাচাঁদ। আচ্ছা, তুমি বলই না! বল' বল', হরিবোল – হরিবোল বল'!

রামহরি। না, বাবা! এর ভেতোর কি একটা রকম আছে; বুঝতে পারচি নি! আমারও যে প্রাণটা কেমন কেমন ক'রে উঠচে! এ কি বদ্ হাওয়া এল দেশে!

( দুইজন স্ত্রীলোকের প্রবেশ )

১ম স্ত্রী। আমি আর ঘরে থাকবো না, আমার যেখানে প্রাণ চায়—যাবো! হা নিতাই! কোথায় তুমি?

২য় স্ত্রী। ওলো শোন্‌না, শোন্‌না! ও আবাগের বেটী, শোন্‌না! ওরে, জাতকুল ম'জ্‌বে যে রে?

১ম স্ত্রী। যাক্ জাত, যাক্ কুল, আমি অকূলে ভাসবো!

২য় স্ত্রী। বড় ভাল ঠাউরেছিস্!

১ম স্ত্রী। তুমি এস, এস! আর কেন মিছে মায়ায় ঘোরো? চল', চল'!—নিতাইচাঁদকে দেখ্‌বে চল'!

( গোবর্দ্ধনের প্রবেশ )

রামহরি। কিহে, কিহে! তোমারও ভারি বিভ্রাট দেখ্‌ছি যে? তোমার গিন্নী ছুটে বেরিয়েছেন যে?—

গোবর্দ্ধন। আরে, সর্ব্বনাশ হ'লো ভাই—সর্ব্বনাশ হ'লো!

কালাচাঁদ। সর্ব্বনাশ কেন ভাব্‌চো?—আমি বুঝ্‌তে পেরেচি, নিতাই সামান্য নন! জীবের উদ্ধারের জন্য এসেছেন।

রামহরি। তোমারও গিন্নীকে ডাক্‌বো না কি? পেনিটীতে বুঝি আমরা ব্রজের বালক, আর ঠাক্‌রুণরা সব গোপিনী? ওগো ঠাক্‌রুণ! তুমি ললিতা, না বিশখা?

১ম স্ত্রী। কোথায়, কোথায় তিনি? আমায় ছেড়ে দাও!

গোবর্দ্ধন। তুই কি একটা ঢলাঢলি ক'র্‌বি?

১ম স্ত্রী। আমায় ছেড়ে দাও—ছেড়ে দাও! আমার প্রাণ ব্যাকুল হ'য়েচে, কেন আমায় ধোরে রাখ্‌চো! আমার প্রাণ নিতাইচাঁদের কাছে গিয়েচে! আমার দেহ ধ'রে রেখে কি ক'র্‌বে?

গোবর্দ্ধন। তবে যা, চুলোয় যা!

[ স্ত্রীলোকদ্বয়ের প্রস্থান।

ভায়া, হ'লো আর কি? ওরে ও আবেগের বেটী! ফের, ফের!—কোলের ছেলেটার মুখপানে চা'!

১ম স্ত্রী। ( নেপথ্যে ) হা নিতাই—হা নিতাই!

রামহরি। কেমন চাঁদ! ব'লেছিলুম, লোকের জাত-কুল রাখা ভার হবে,—এখন দেখ্‌লে?

কালাচাঁদ। নিতাই! নিতাই! হরিবোল—হরিবোল!

গোবর্দ্ধন। তোমার ব্যাপারখানা কি? তুমি যে তাই, তাই, তাই, নিতাই নিতাই ক'চ্চ!

রামহরি। খোকার ভাব লেগেছে গো!

কালাচাঁদ। হরি বল! হরি বল! নিতাই! নিতাই!

রামহরি। আহা! বাছা বাঁচ্‌বে না গো, বাঁচ্‌বে না! বাঁচ্‌বার লক্ষণ কই? মুখে জল দাও! অন্তে গঙ্গানারায়ণ ব্রহ্ম!

কালাচাঁদ। নিতাই! নিতাই!

রামহরি। আহা! বাছা কি আমার আবোল তাবোল ব'লছে গা! বাছার কি হ'লো গো! হরি বল'! হরি

বল'! হরি বল'! হরি বল'! একি এ যাদু বাবা, যাদু! এ হরিনাম নয়—যাদু!

গোবর্দ্ধন। কি য়াদু, তোমাকেও যাদু ক'ল্লে নাকি?

রামহরি। হরি বল' বাবা, হরি বল'! এ বাবা, বুঝ্‌তে পাচ্ছিনি! এ কি বুলি বাবা? হরি বল', হরি বল'! এ যে ছাড়ে না হে? হরি বল'—হরি বল'!

গোবর্দ্ধন। না বাবা—স'রে পড়ি; এ বাবা কি ডাইনের মন্তর! ও যে শোনে—সেই বলে! কাজ নেই বাবা—স'রে পড়ি। যাক গিন্নী,—বেঁচে থাক্‌লে অমন গিন্নী অনেক পাব।

[ প্রস্থান।

রামহরি। ওহে, ওহে—কি ভাব্‌ছো? কি ভাব্‌ছো? হরি বল', হরি বল'!

কালাচাঁদ। হরি বল, হরি বল

[ সকলের প্রস্থান।

---

# দ্বিতীয় অঙ্ক

## প্রথম দৃশ্য

### গ্রাম্য পথ

নিতাই উপবিষ্ট।

( গ্রাম্য বালিকাগণের প্রবেশ )

( বালিকাগণের গীত )

মল্লার—একতালা।

তুমি কেহে ব'সে,—
মনতো নয় আপন বশে।
কে জানে তোমার কথায় কেন প্রাণ রসে!
তোমায় কিহে প্রেম পরশে,
থাক কিহে আপন বশে,
অবশ মন তো প্রেমের পরশে;—
ছিলেনা কি আপন বশে,
প্রাণ চেলেছ কি অবশে!

( উদ্ধারণ দত্তের প্রবেশ )

উদ্ধারণ। ঠাকুড়, কৃপা ক'ড়ে আমাড় ঘড়ে চড়ণ দেবে কি? ঠাকুড়, আমাড় দোতলাড় রকেড় ওপড় ঘড়! খালি গিন্নী থাকে আড় আমি থাকি, আমাড় ঘড়ে নাইকো পড়; জন, জামাই, ভাগনা—তিন নয়কো আপনা! তাই কাছে এলে বলি—সড়, সড়; একটী গোড় আছে, তাড় জন্যে আমি আপনি কাটি খর। তাই ঘাটে মাঠে, ঘাস ছিঁরি চর্ চর্! তুমি আমায় পড় ভেবোনা, তুমি আমাড় ঘড়ে এস না! গিন্নী ভাড়ি ভালবাস্‌বে! আড় দু তিন দিন ছানা মাখন যা পাড়', খুব ঠাস্‌বে,—তাড়পড় যেও চ'লে! গিন্নী যদি কিছু বলে, তা মনে ক'ড়োনা,—মেয়ে মানুষের কথা গায়ে মেখো না; তোমাড় কোথায় ঘড়? এ পানিহাটী, এখানে সব আঁটি সাঁটি, জেনো হেতায় সবাই পড়।

নিতাই। এই যে তুমি আমার আপনার।

উদ্ধারণ। কি ক'ড়বো আড়! নি একদিন তোমাড় ভাড়। ছিল বাবাড় পড়িবাড়, মাসে টাকা দশেক প'ড়তো তাড়; এখন তো আড় সে নেই, তোমাড় এক সাঁজেড় ভাত দেব; আড় দিন দু'য়েক যদি থাক, এই এই সেও সই! খাবে দাবে, না হয় দুদিন সই।

নিতাই। দেখ, আমি ছানা চিনি খাব'।

উদ্ধারণ। বাপ্‌ড়ে বাপ্! কোথায় পাব'?

নিতাই। আমি ক্ষীর ভালবাসি।

উদ্ধারণ। তোড়ে দেব একটু, গিন্নী দুধ ক'ড়েছে বাসি।

নিতাই। দেখ, তোমাদের টানাটানি, আমি আর যাবনা।

( উদ্ধারণের গীত )

ঝিঁঝিট—দাদ্‌রা।

আমাদেড় চিড়দিন টানাটানি,—
কে জানে মন গ'লেছে হেড়ে তোড় বদন খানি!
কেবল নিড়েনব্ব য়েড় ধাক্কা, জ্ঞান হ'য়েছে অক্কা,
মনে কড়ি সুখ পাব—তায় পেয়েছি ফক্কা;
তুই আয়না ঘড়ে দু'দিন না হয়—
খাওয়াব, তায় কি হানি।

[ উভয়ের প্রস্থান এবং পশ্চাৎ পশ্চাৎ বালিকাগণের হরিবোল বলিতে বলিতে প্রস্থান

---

## দ্বিতীয় দৃশ্য

উদ্ধারণের বাটী

কমলা আসীনা।

( উদ্ধারণ ও নিতাইএর প্রবেশ )

উদ্ধারণ। আমি খেতে দোবনা, দেখে যাস্‌তো যা! একগাল চিরে মুরকী খা!

নিতাই। আমর্‌ ব্যাটা বেণে!—

কমলা। হ্যাঁগা, তুমি কেমন তারা নোক গা? সেই সকাল ব্যালা থেকে বেরিয়েছ—আর এতক্ষণে বাড়ী ঢুকলে?

উদ্ধারণ। আড়ে ক্ষেপি, ড়াগ কড়িস্‌ কেনে?

কমলা। রাগ কি আর সাধে হয়? তোমার আকেলটা কি, তাই দেখ্‌ছি; ব্যালা আড়াই প্রহর উত্‌রে গেল, এখন পর্য্যন্ত তোমার নাওয়া-খাওয়া হ'লোনা! বাড়ী থেকে একবার বেরুলে ত আর আসতে চাও না!

উদ্ধারণ। ওড়ে তোড় পায়ে পড়ি, ক'ড়েছি ভাড়ি ঝকমাড়ি! এমন কম্মটি আড় হবে না। এখন তুই যা, আড় ছ্যাখ্‌—ছ্যাখ্‌, আমি ভাল হ'য়েচি, ওকে ঘড়ে এনেচি;—ওড়ে পুষ্যি পুত্তুড় ক'ড়বো—ক'ড়েছি মনে। হ্যাঁড়ে, হ্যাঁড়ে—তুই বে ক'ড়বি?

নিতাই। আমি যে অবধূত,—বে কে দেবে?

উদ্ধারণ। দ্যাখ,—দুটো দাম্‌বাল ছুঁরী আছে,—আছে গিন্নীড় কাছে; তোকে তাদেড় ভাড়ি পছন্দ, তুই ক'ড়িস নি সন্দ! বে ক'ড়ে তুই থাক্‌না আমাদেড় ঘড়ে। দ্যাখ্‌—কড়ি দুপাঁচসিকে, কেন খাবে পড়ে?

নিতাই। তুমি আমার বে দেবে?

উদ্ধারণ। তুই বে কড়বি?

নিতাই। তুমি আমার বাবা! বে দাও তো ক'রবো।

উদ্ধারণ। ও গিন্নি, এদিকে আয়, এদিকে আয়! আমোদে আজ মড়বো! আয়, চ'লে আয়! বাজনদাড়েড়া যেন খুব বাজায়! ছেঁড়া শালখানা ফেলে দিস্‌ তাদেড় মাথায়! আড় ছ্যাখ্‌, তুই পাট খুলে, পড় কালাপেরে তুলে; গেড়োম্বাড়ী ছেলেড় মা আজ হ'! স', প্রাণে যত সয়—স'! কড় খড়চ! দেখ্‌ছিস্‌ কড়োচ; এই হাজাড় টাকা এখুনি দেব ঝেরে;—ভেরের ভেরে বাপ ব'লেছে! কেড়ে ব্যাটা তুই কেড়ে? গিন্নি! যাও, শিগ্‌গিড় যাও! তোমাড় মেয়েকে সাজিয়ে-গুজিয়ে নিয়ে এস! ওড়ে! আয়তো আয়তো—আমাড় মনেড় কথা একটা আছে! তোড়ে এমন ভাল দেখায় না! ওড়ে মাগী, তুই যে বলিস—ভাল সাজাতে পাড়িস, কই দেখিদিকি কেমন সাজাস! বেশী খড়চ কড়িস নি, অল্প সল্প খড়চে সাড়িস!

[ উদ্ধারণ, কমলা ও নিতাইএর প্রস্থান।

( জাহ্নবী ও সখিগণের প্রবেশ )

( সখিগণের গীত )

খাম্বাজমিশ্র—খেম্‌টা।

প্রাণ না বিকায়, তুই সাম্‌লে থাকিস সই,—
রসময় দাঁড়িয়ে আছে ওই!
পরক্কে দিতে প্রাণ কি বল চায়,
যেন সই ডাক্‌ছে লো আমায়,
প্রাণ তো স'পেছে মন-কায়,
বলি বা না বলি আমার,
আমিতো আর আমার নই!

১ম সখী। দেখ দেখ— ঢং দেখ! দাঁড়িয়ে আছে, আস্‌বে না;—আয়তো ধ'রে আনি!

( সখিগণের প্রস্থান ও নিতাইকে লইয়া পুনঃ প্রবেশ )

( জাহ্নবীর গীত )

দেশ—ঠুংরী।

পর'হে মালা, তুমি ভুলাও অবলা,
অবলায় দিওনা জ্বালা!!
অবধূত কেন সন্ন্যাসী,—
তোমার হেরি মুখে প্রেমময় হাসি,
প্রেমভরা হে তুমি বিলাসী,
যদি ছল থাকে তোমার, কি কাজে কর ছলা?
সন্ন্যাসী প্রয়াসী কি, ভুলাতে কুলবালা!

নিতাই। আমি সন্ন্যাসী, সন্ন্যাসীর গলায় মালা দিয়ে লাভ কি? এই নাও, তোমার মালা তুমি ফিরিয়ে নাও।

( জাহ্নবীর মালার পরিবর্ত্তে নিজের মালা দান )

জাহ্নবী। মালার বদলে মালা দিলে, কিন্তু মালার

সঙ্গে আর একটী জিনিষ নিয়েচে—কই সেটার বদলে কিছু দিলে না ?

নিতাই। তোমাকে দেবার মত আমার আর কি আছে ? আমার যা ছিল, তা'ত তোমাকে দিয়েছি।

জাহ্নবী। আচ্ছা, তোমরা কি সোজা পথে চ'লতে কখনও শেখ নাই ?

নিতাই। আমার আবার বাঁকা পথ কোথায় দেখ লে ? যাদের মন সর্ব্বদা সন্দেহের দোল্‌নায় ঢুল্‌চে, তারা আমাদের সোজা কথা সহজে বুঝ্‌বে কি ক'রে ?

জাহ্নবী। তোমার কথার এত মারপেঁচ কি ক'রে বুঝ্‌ব বল ? স্ত্রীজাতি সহজেই বুদ্ধিহীনা। দয়া ক'রে দাসী ব'লে পায়ে স্থান দিবে কি ?

নিতাই। আমি তোমার ঐ অনুরোধটি রাখ্‌তে সম্পূর্ণ অপারক। যাকে প্রাণে স্থান দিয়েছি, তাকে পায়ে স্থান দিব কি ক'রে ?

জাহ্নবী। দাসী কি প্রাণে স্থান পাবার যোগ্য ?

নিতাই। যোগ্য না হ'লে কি কেউ স্থান দেয় ?

১ম সখী। তোমাদের ত দেনা-পাওনা আপোষে মিটল'। এখন আমাদের পাওনাটা আমাদের দিলেই যে সব গোল মিটে যায়।

নিতাই। তোমাদের পাওনা কি বল ? প্রাণ দিতে রাজি আছি, যদি তোমরা তাতে সুখী হও—নাও।

২য় সখী। না ভাই, আমাদের প্রাণে এখনও অতটুকু সক্ ঢোকে নি। আর ওরকম রোদ-জল-খেকো সন্ন্যাসীর পল্‌কা প্রাণ নিয়ে আমরা কি ক'রব বল'! আর এক কথা,—তুমি কার প্রাণ কাকে দেবে ? তোমার প্রাণে কি এখন আর তোমার কিছু অধিকার আছে, যে তুমি যাকে তাকে প্রাণ দিতে চাচ্চ ?

১ম সখী। তোমার ক'টি প্রাণ ? তোমার কি প্রাণের ব্যবসা আছে না কি ?

জাহ্নবী। দেখ্‌ছ' না, দেশের লোকের প্রাণ নিয়ে ঘুরে বেড়াচ্ছেন।

২য় সখী। ব্যবসা ক'রলেই লাভ-লোক্‌সান হয়, তোমার এ ব্যবসায় লাভ না লোকসান ?

নিতাই। ব্যবসার লাভ-লোকসান খোদ্দেরের হাতে। খোদ্দের যদি দয়া ক'রে না ঠকায়,—তাহ'লেই লাভ।

১ম সখী। আজ পর্য্যন্ত কি কোথাও ঠ'কেছ ?

নিতাই। প্রায় সব জায়গায়।

২য় সখী। এ ব্যবসা কতদিন আরম্ভ ক'রেচ ?

নিতাই। জন্মে থেকে।

১ম সখী। তাহ'লে আপনি একজন পাকা ব্যবসাদার।

জাহ্নবী। বাবা আস্‌চেন, চুপ কর।

( উদ্ধারণ ও কমলার প্রবেশ )

উদ্ধারণ। ওড়ে ছ্যাখ্ ছ্যাখ—দেখে জীবন সাড়্থক কড়।

কমলা। হ্যাঁগা, বে'ত হ'ল,—পাড়া-প্রতিবেশী পাঁচ জনকে নেমন্তন্ন ক'রবে না ?

উদ্ধারণ। ওড়ে মিছে খড়চ ক'ড়ে কি হবে ? চুপি চুপি সেড়ে নে, এখুনি আবাড় বাজনদাড়েড়া আস্‌বে।

কমলা। তোমার যেমন কথা,—এমন সোণারচাঁদ জামাই হ'লো. পাড়ার পাঁচজনকে এনে দেখাব না ? তুমি খরচ না কর—আমি টাকা দেব'; তুমি সব জোগাড় ক'রে দাও।

উদ্ধারণ। তোড় যেমন বুদ্ধি, ওড়ে তোড় টাকা আড় আমাড় টাকা কি আলাদা? ওড়ে চুপ চুপ, ঐ কাড়া আস্‌চে! এখন টাকা বাড় কড় ? কড় খড়চ'—আমাড় ত এক কড়া কড়িও নেই।

কমলা। তুমি চুপ কর, তুমি না দাও—আমি দেব'। টাকাকড়ি কি সঙ্গে যাবে নাকি, যে এত ক'রে না খেয়ে না দিয়ে পুঁজি ক'রে রাখ্‌চ ?

উদ্ধারণ। তোড় যা ইচ্ছে কড়; আমি কিছু জানিনে।

কমলা। না, তোমাকে কিছু জান্‌তে হবে না।

( হিজ্‌ড়াগণের প্রবেশ ও গীত )

পিলু পাহাড়ী—কাহারবা।

এমন মনের মতন কার আছে জামাই লো,—
হ'লে চ'খে চ'খে লাজে বদন ফিরায় লো।
চায় বদন তুলে, প্রাণ যায় লো গ'লে,
সে যে কোলের ছেলে,—কি যেন আমায় ব'লে,
আমি স'রতে নারি, কাছে থাকি তো তাই লো।

১ম হিজ্‌ড়া। কর্ত্তাবাবু, এমন সোণারচাঁদ জামাই পেয়েচ, আজ খুসি ক'রে বিদেয় কর।

২য় হিজ্‌ড়া। আজ একখানা শাল না নিয়ে ছাড়্‌চি নি।

উদ্ধারণ। খড়চ ক'ড়বি যে, কই খড়চ কড়্না? টাকা বাড় কড় না—ওড়া যা চায়, দে না?

কমলা। তা দেব নয়ত কি? তুমি চুপ কর।

উদ্ধারণ। আমি চুপ কড়েচি; এখনও আমাড় কথা শোন্, পয়সা ছ'চাড় আনা দে, দিয়ে বিদেয় কড়। তা না হ'লে শেষে প'রবি ভাড়ি ফেড়ে।

কমলা। (হস্ত হইতে স্বর্ণবালা খুলিয়া হিজড়াদিগকে প্রদান)

উদ্ধারণ। ওড়ে তুই কড়লি কি? সোণাড় বালাটা ওদেড় দিলি? তুই ত ভাড়ি বেকুব। আচ্ছা, দিয়েচিস্ বেশ কড়েছিস্; এখন ঝি-জামাই নিয়ে ঘড়েড় ভেতড় চল্। ঐ ওড় খিদে পেয়েচে—ও ক্ষীড় খাবে ব'লেছিল।

[একদিক দিয়া হিজ্ড়াগণের গান করিতে করিতে ও অন্যদিক দিয়া উদ্ধারণ, কমলা প্রভৃতির প্রস্থান।

—

## তৃতীয় দৃশ্য

### যমপুরী

যম ও গৌরাঙ্গ।

গৌরাঙ্গ। তুমি আমায় কোথায় নিয়ে এলে? কি চাও?

যম। সিংহাসনে বসুন।

গৌরাঙ্গ। কি চাও? কেন এখানে আমায় আন্লে?

যম। ঠাকুর, তোমার স্বর্গ, মর্ত্ত, রসাতলের ভার সবাইকে দিয়েছ, নরকের ভার আমার উপর। কিন্তু তুমি বারবার অবতার হ'লে আমার অধিকার কোথায় থাকবে? যেখানে তোমার ভক্তের গায়ের হাওয়া চ'লবে, সেখানকার চার ক্রোশের জীব উদ্ধার হবে।

গৌরাঙ্গ। তুমি ভেবোনা, এত সোজা, তবু লোক অবিশ্বাস ক'র্বে। আমার নাম নিয়ে ত'র্বে, তবু লোকে অবিশ্বাস ক'রবে। যম, তুমি জাননা, কলির জীবের ভারি সন্দেহ, তাই বারবার অবতার হবো,—কলির জীবকে বোঝাব,—"ছাখ, তোদের জন্য মরি,—একবার নাম ক'ল্লে ত'রিস, তা কেন না ক'রিস্?"

যম। ঠাকুর, কেন তুমি অবতার হও? তোমার ইচ্ছায় তো সকলি হয়।

গৌরাঙ্গ। কি হ'য়েছে, কি হয়? আমি ব্রহ্মময় লোকে মায়া নিয়ে করে হয়কে নয়।

যম। ঠাকুর, তোমার আবার কিসের মায়া?

গৌরাঙ্গ। মায়া ব'ল্লে মায়া থাকেনা। কর আমার ভজনা,—কিছু জান্তে চেওনা, মায়ার মোহ বুঝেও বোঝনা? আমি তোমার, তুমি হও হে আমার, তোমার তরে নাম নিয়ে ফিরি দ্বারে দ্বার। যম, তুমি নিশ্চিন্ত হও। অবিশ্বাসী কলির জীব সকলেই তোমার শাসনাধীন হবে।

[গৌরাঙ্গের প্রস্থান।

(যমদূতগণের প্রবেশ ও গীত)

মিশ্র—কাহারবা।

আমি চেপে ধ'রবো কার ঘাড়ে,—
ক্যাঁত ক্যাঁত মার্বো লাথি—
লাগ্বে তার হাড়ে হাড়ে।
কোন্ শালা জ্বরে মরেছে,
ওলাউঠোয় কেউ বা এয়েচে,
বসন্তের ছট্‌ফটানি কেউ বা স'লেছে,
জ্বালার চোটে সে তো এসেছে;
আগুনে কেউ পুড়েছে,
জলে ডুবে কেউ ম'রেছে,
কেউ আপ্নার হাতে আপ নি ম'রে—
ভূত হ'য়ে এসে হাঁপ্ ছাড়ে।

[সকলের প্রস্থান।

—

# ক্রোড় অঙ্ক

**স্বর্গ**

বিদ্যাধরীগণ।

( গীত )

সিন্ধু-খাম্বাজ-ঠুংরি।

**ধরাতে বলে—পাপের ভার।**
**যদি মন বুঝে দেখ, বল পাপ র'য়েছে কার?**
**হই বিদ্যাধরী, ফিরি নন্দনে,**
**কে আমারে চায় লো নয়নে,**
**মন হয় বা না হয় চাই তার পানে;**
**আসে জটাধারী ব্রহ্মচারী—**
**প্রাণে কি সয় মোরা নারী,**
**গুমোর করে ব্রহ্মচারী—জারি তার ভারি;**
**কাছে না এসে দেয় শাপ,**
**বিদ্যাধরী কি ঝকমারী একি পরিতাপ,**
**কইতে নারি প্রেমের কথা,**
**পাপ কি আছে অধিক আর!**

———

# তৃতীয় অঙ্ক

—০—

## প্রথম দৃশ্য

**নদীয়া—পার্শ্বস্থিত বন**

( রঘো, তেরো ও ভীমে ডাকাতের প্রবেশ )

তেরো। রঘো জ্যাঠা, ধন্যি তোর লাঠির জোর বাপু! লোকটার মাথায় ঠেকাতে না ঠেকাতে মাথাটা দু'ফাঁক হ'য়ে গেল!

ভীমে। রঘো জ্যাঠার লাঠি পড়বার আগে, আমি যে শালার গোছে আড়পাবড়া মেরেছিলুম, তাতেই শালা জখম হ'য়েছিল।

রঘো। লোকটা কিন্তু খুব জোয়ান ব'লতে হবে। বেটাকে কায়দা করবার জন্যে কতবার চেষ্টা ক'রেছি; শালা সব ঘাঁটী এড়িয়ে এসে শেষকালে সাঁকোর ধারে ম'লো।

তেরো। আগে থেকে কিছু টের পেয়েছিল বোধ হয়?

ভীমে। শালার এই পোঁটলাটায় কি আছে খোল্‌না—দেখা যাক; বড্ড ভারি ঠেক্‌চে যে রে?

রঘো। আর রাত নাইকো, পূব্ব দিকে শুক তারা উঠেছে, সদ্দারেরও ফেরবার সময় হ'য়েছে। সদ্দার এলেই সবাইকার কাছে খুল্‌বো এখন। তা না হ'লে তারা আবার কিছু মনে ক'রবে।

ভীমে। সদ্দার আজ নিজে যখন বেরিয়েচে, তখন মোটা গোছ কিছু না নিয়ে ফিরবে না কো।

রঘো। যে জায়গায় গেছে, তাতে ত মোটা গোছ হবারই কথা। শুনেছি খুব শাঁস আছে।

তেরো। সদ্দার আজ কোথা গেল—তুই ব'লবি বল্লি, কই বল্লি নে কো?

রঘো। তারা আজ হেরন্নি পণ্ডিতের বাড়ীতে প'ড়বে ব'লে গেছে।

তেরো। ওরে হেরন্নি পণ্ডিতের আবার কি আছে? তার কি লেবে রে? সদ্দার বেছে বেছে আর নোক পেলেনা বুঝি, তাই ছুঁচো মেরে হাত গন্ধ ক'রতে গেল? আমি আগে জান্‌লে সদ্দারকে বারণ ক'রতুম।

রঘো। হেরন্নি পণ্ডিতের কিছু নেই সত্যি, কিন্তু তার ঘরে আজ কাল লিতাই ঠাকুর এসেছে,—তার অনেক আছে।

ভীমে। নিতাই ঠাকুর আবার নদেতে কে এল?

রঘো। ওরে সেই যে গৌর লিতাই দুই ভাই, সেই লিতাই।

তেরো। সদ্দার খেপেছে রে খেপেচে! ওরে তার আবার কি ধন-দৌলত দেখ্‌লে যে, তার ওখানে গেল? মিছে কম্মভোগ হবে আর কি!

রঘো। তো' শালারা তো সবই খবর রাখিস, মিছে বকিস নে, যা! ওরে আর সে গেরিমাটী দিয়ে কাপড় ছোবান—খোল-বাজান লিতাই নাই! এখন শালা খুব বাবু হ'য়েচে। গায়ে, নাহ'লে খুব কম তো কম পাঁচ ছয় হাজার টাকার গয়না দিন রাত থাকে।

ভীমে। বেটা ছেলে, গয়না পরে কি রে? তুই যে হাঁসালি!

রঘো। শালা ছেলেবেলা কেত্তন ক'রে—মাল্‌সা ভোগ মেরে ঘুরে বেড়াত', এখন মেয়ে মানুষের মতন গয়না প'রে সক মিটিয়ে লিচ্চে। শালা এখন খুব বাবু রে—খুব বাবু। বড় বড় জমীদার তার কাছে কোথা লাগে? সে মাল্‌সা ভোগ আর নেই; রোজ ঘন দুধের বাটী আর থাবা থাবা চিনি না হ'লে খাওয়া হয় না। গদি না হ'লে ঘুম হয় না। শালার সব ভিট্‌কেল'মি; শালা আবার দু'টো বিয়ে ক'রেচে!

ভীমে। দু'টো বিয়ে ক'রেছে কি রে?

রঘো। আগেকার মাগটা ম'রে গেচে, ফের আর একটা বিয়ে ক'রেচে। ঐ রে, ঐ বুঝি সদ্দার আস্‌চে।

(বামাচরণ সদ্দার, উদো, দয়লা, ভৈরবা, বেহারে প্রভৃতি ডাকাতগণের প্রবেশ)

উদো। তুই শালাই তো ঘুমিয়ে প'ড়ে সব মাটি ক'লি!

দয়লা। তুই শালা তো খুব জেগেছিলি!

বেহারে। আপনার দোষ কোন শালা দেখে না'কো।

ভৈরবা। তোরা ঘুম'বার পরও আমি অনেকক্ষণ জেগেছিলুম; তারপর কখন যে ঘুমিয়ে প'ড়েচি—কিছু ঠিক নেই।

বামাচরণ। তোরা আপ্‌না আপনি ঝগ্‌ড়া ক'রে আর কি ক'রবি? আজ না হয় ফিরেচি—কাল তো আর ঘুমুবি নে। আর আজ ফেবুবার অনেক কারণ আছে। অত বড় একটা কাজে বেরোলুম, মা কালীর পুজো দিয়ে যাওয়া হয় নি। মা জগদম্বাই এই সব করিয়েচেন। আজ দিনের বেলা থেকে সব যোগাড় কর্; রাত্রে জোড়া পাঁঠা আর দু'কলসী মদ দিয়ে মায়ের পুজো ক'রে বেরোন' যাবে।

সকলে। হ্যাঁ হ্যাঁ, সেই কথাই ভাল।

বামাচরণ। কিরে রঘো! তোরা তো আলাদা গেছিলি; তোদের খবর কি?

রঘো। সদ্দার, তুমি এদ্দিন এই কাজটা ক'চ্চ, এখনও তোমার আক্কেল হ'লো না। ও শালাদি'কে দিয়ে কখন কিছু হাঁসিল হ'য়েচে—যে আজ হবে? তবে যা ব'ল্লে, মা কালীর পুজোটা না ক'রে, অত বড় একটা কাজে এগুন' ভাল হয় নি। রেতের বেলা মা কালীর পুজো ক'রে, আমরাও তোমার সঙ্গে যাবো। আমি সঙ্গে থাকলে কোন শালাকে আর ঘুমুতে হবে না। যে শালা ঘুমুবে, সেইখানেই সে শালাকে রেখে আস্‌বো। আচ্ছা সদ্দার, এরা না হয় ঘুমিয়েছিল', তুমিই কেন এদের হুঁস ক'রে দিলে না?

বামাচরণ। রঘো, আমিই কি আর জেগেছিলুম রে? কেমন একটা নিদেটা লেগে গেল, কিছু ঠাওরাতে পাল্লুম না।

রঘো। তুমিও ঘুমিয়েছিলে? তবে আর ওদের দোষ দিলে কি হবে!—এখন আমরা যেটার পেছু নিয়েছিলুম, তার কাছে এই গাঁট্‌রীটে ছিল; যা আছে—আজ ভাগ ক'রবে, কি কাল এক সঙ্গে ভাগ ক'রবে দেখ।

বামাচরণ। সকাল হ'য়ে গেচে, ওটা তবে আজ ঐ বনের ভেতর কোথাও রেখে চল্; কাল এক সঙ্গেই হবে।

[বনের মধ্যে গাঁট্‌রী রাখিয়া সকলের প্রস্থান।

---

## দ্বিতীয় দৃশ্য

### নদীয়া

গ্রাম্যপথ—বৃক্ষতল

বিষ্ণুপ্রিয়া, শচী, নিতাই ও প্রতিবেশীগণ।

বিষ্ণুপ্রিয়া। প্রভু! আমার প্রাণ বড় ব্যাকুল হ'য়েছে! তুমি কি জাননা,—তোমার অদর্শন যে এক-তিল আমার যুগ ব'লে বোধ হয়! আমার চক্ষের ধারা কি তুমি দেখ্‌তে পাচ্ছ না? আমি যে দশ দিক শূন্য দেখ্‌ছি; তোমার বিরহ আর আমি কতদিন সহ্য ক'র্‌বো? এলেনা, এলেনা? এখনও এলেনা? তবে প্রবঞ্চনা ক'রে কেন আমায় প্রাণ রাখ্‌তে ব'লেছ?' ছি! ছি! প্রাণ কি কঠিন! মা এসেছেন, ঠাকুর এসেছেন,

আর কেন? আমায় অন্তর্জ্জলি কর! কই প্রভু, তুমি এলে? তুমি যে তারে ছেড়ে একদণ্ড থাক'না! তিনি কোথায়, আমায় দেখাও! নাথ, আর নিঠুর হ'ওনা, দিন ব'য়ে গেল—প্রাণ র'য়ে গেল; ছি ছি! কি লাঞ্ছনা! এই যে, এই যে আমার প্রাণনাথ এসেছেন, এই যে আমার হৃদ্‌পদ্ম বিকাশ হ'চ্ছে, এই যে, এই যে!

(বৃক্ষাভ্যন্তর হইতে গৌরাঙ্গের আবির্ভাব)

(গৌরাঙ্গের গীত)

রামকেলী মিশ্রিত কীর্ত্তন—লোফা।

ডেকোনা আর আমার,—
দীনের দায়ে এসেছি ধরায়।
পাপীর তরে প্রাণ আমার কাঁদে,
পাপী পাপ ক'রে বাঁধে,
পাপীর পায়ে বিকিয়েছি সাধে;
প্রাণ কাঁদে পাপীর তরে,
ঠেকেছি রে ভারি দায়।
নিতাই এসেছে ধরায়—
পাপীর তরে বিকিয়ে নিতাই যায়।

১ম প্রতি। তুমি এম্‌নি দয়াময়ই বটে, তোমার দয়ার তুলনা কে পায়? তুমি যারে চাও, সে তোমারে চায় না;—আবার মজার কথা, যোগী ঋষি খুঁজে তোমায় পায় না।

গৌরাঙ্গ। কি ক'রবো বল! কি ক'রতে চাও বল? সকলে মায়া নিয়ে আসে, তারা জীবন রাখে মায়ার বশে; যখন মনে করি মায়া, মায়া আমার ধরে পা, কি নিয়ে থাক্‌বো বল? এসেছি দয়ায়, পড়েছি দয়ার মায়ায়,—এই মায়াটি আমি রাখ্‌বো। আমি বারে বারে দেখ্‌বো, জীব যেন মায়া কাটায়। কি ব'লবো তোমায়, আপনি বাঁধা গেছি দয়ার মায়ায়। আমি জীবকে ভালবাসি, আমি তাইতো আসি; নইলে সংসারে কেউ আসে? দেখে মায়ার সংসার, প্রাণ কাঁদে আমার, বারবার এসেছি—আবার আস্‌বো! আমি খেল্‌তে খেল্‌তে ভুলেছি,—ফের আবার খেলা ক'রবো। মায়া আমার সঙ্গে টক্কোর দেয়? আর ব'লবো কায়!—আমি দেহ ধ'রেছি দয়ায়, যাতে মায়া ফুরিয়ে যায়; তাই আমার প্রাণ চায়,—যদি হরিনাম কেউ বিলায়, আমি এড়িয়ে যাই ঋণের দায়।

নিতাই। হরিনাম আমি বিলাব, তোমরা আমার সঙ্গে থাকবে?

২য় প্রতি। নিতাই, কি ব'লবো?

নিতাই। ব'লবে—বল' হরি, ভবের তরী, হরি ভবের কাণ্ডারী,—বল' হরি, সে নাম নিয়েছে হরি, বলে জগতের পাপ তাপ হরি, একবার প্রাণভ'রে বল হরি হরি! বিশ্বাস করিস্—তোর পায়ে ধরি, বল' হরি হরি! গোপীর কাছে ছিল ছল, গোপী ভালবাস্‌তো,—ভালবাসায় হরি বশ হ'তো; তবু একটু ক'রে ছল কল, প্রেমে চায় ছল ছুতো; কিন্তু একবার হরি বল, হরি হবে বিকল, সে অতি সরল; কোল দিয়ে তোরে ভবসমুদ্র তরাবে, হরি তরী নিয়ে ফেরে ভব-সাগর ব'য়ে, হরি তোর সকল পাপ নেবে, একবার হরি বল, হরি তোরে হৃদয়-মাঝে ধ'র্‌বে।

সকলে। বল হরি, হরিবোল হরি!

[ সকলের প্রস্থান।

---

## তৃতীয় দৃশ্য

### হিরণ্য পণ্ডিতের বাটীর সম্মুখ

বামাচরণ সর্দ্দার, রঘো, ভীমে, দয়লা, বেহারে প্রভৃতি ডাকাতগণ।

বামাচরণ। জয় কালি!—খুব হুঁসিয়ার!

রঘো। কই, কোন্ বাড়ী?

বামা। ঐ সাম্‌নের বাড়ী। বাড়ীর সদর দিয়ে যাওয়া হবে না, পেছন দিয়ে ঢুকি চল্। খুব হুঁসিয়ার!

রঘো। সব্বায়ের যাবার দরকার নেই; তোরা আট জন ঘাঁটী আগ্‌লা, আমরা যাই। তেমন তেমন বুঝি, তোদের ডাক্‌বো। মশালগুলো ঠিক আছে তো?

ভীমে। সব ঠিক। মায়ের নাম ক'রে যখন আজ বেরিয়েছি, তখন আর ভয় কি?

রঘো। তো' শালারা আবার সে দিনের মতন এখুনি ঘুমিয়ে প'ড়বি। ঐ মশালের তেল খানিকটে খানিকটে

চোকে দে—ঘুম ছেড়ে যাক। আমাকেও খানিকটে দে। সর্দ্দার, তুমিও খানিকটে তেল চোকে দাও, কি জানি—যদি ঘুমিয়ে পড়'।

বামাচরণ। আজ আর চোকে তেল দিতে হবে না; আজ আর ঘুমুব' না—ভয় নেই।

রঘো। সর্দ্দার, তুমি বোঝ' না; আমার কথাটাই শোন না ছাই! তেল দাও না—ঘুম ছেড়ে যাবে। আর ঘুম না ধ'রে থাকে, চোক থেকে খানিকটে জল কেটে গেলেও ভাল,—চোক সাফ্ হবে এখন।

( সকলের চক্ষে তৈল প্রদান ও অন্ধ হইয়া ইতস্ততঃ ভ্রমণ )

বামাচরণ। ওরে রঘো, একি হ'লো রে! এ যে চোকে কিছু দেখ্‌তে পাচ্চিনে!—ওরে শালা, জ্ব'লে ম'লুম যে—জ্ব'লে ম'লুম, জ্ব'লে ম'লুম!

রঘো। কোন্ শালা তেল এনেছিলি রে? তেলে লঙ্কাবাঁটা কোন্ শালা মিশিয়েচিস বল? শালারা এই কি মস্করা ক'র্‌বার সময়? ওঃ বড় জ্ব'ল্‌চে যে রে!

বামাচরণ। ওরে কি হ'লো রে! ওরে তোরা কে কোথায় রে! চোকে যে কিছুই দেখ্‌তে পাচ্চি নে। জ্ব'লে ম'লুম—জ্ব'লে ম'লুম—বাপ্ বাপ্—পরাণ বেরিয়ে যায় যে রে? তোরা কেউ একটু জল এনে দিতে পারিস? বড় তেষ্টা পেয়েচে।

ভীমে। সর্দ্দার, তুমি কোথা? আর চুরিতে কাজ নেই, এবারে প্রাণটা বাঁচিয়ে মা কালীর ইচ্ছেয় ঘরে যেতে পাল্লে ভাগ্‌গি ব'লে মানি।

রঘো। সর্দ্দার, ঐ কার পায়ের আওয়াজ পাচ্চি,—সকাল হ'য়ে গেল বুঝি? কারা কথা কইতে কইতে এই দিকেই আস্‌চে। এইবার ধ'ল্লে রে—বাবা রে—গেলুম রে! মলুম রে!

( ভয়ে সকলের ইতস্ততঃ ধাবন )

( হিরণ্য পণ্ডিত ও নিতাইএর প্রবেশ )

হিরণ্য। এরা কারা? একি! এরা যে ডাকাত! এরা এখানে কেন?

নিতাই। ডাকাতি ক'রতে এসেছিল।

হিরণ্য। কোথায় ডাকাতি ক'রতে এসেছিল?

নিতাই। আমার গহনা চুরি ক'রবে ভেবেছিল।

হিরণ্য। সকালবেলা চুরি ক'রবে কি ক'রে?

নিতাই। সকালবেলা নয়, রাত্রি থেকে এসেছিল। কিন্তু সকলেই অন্ধ হ'য়েচে, কেউ কিছু দেখ্‌তে পাচ্ছে না। ঐ ব্রাহ্মণ—এই ডাকাতের দলের সর্দ্দার।

হিরণ্য। যেমন কর্ম্ম তেম্‌নি ফল হ'য়েছে, ঠিক হ'য়েছে।

নিতাই। না—এখনও বাকী আছে।

হিরণ্য। আর এদের কি শাস্তি দেবেন মনে ক'রেছেন?

নিতাই। এদের শাস্তি—এরা জীবনে এ কাজ ক'রবে না। ডাকাতি, নরহত্যা প্রভৃতি ক'রে, আর পাপের মাত্রা অধিক বাড়াবে না। কর্ম্মফল ভোগের জন্য এরা এইখানে এই অবস্থায় প'ড়েছিল। এখন কর্ম্মফল ফুরিয়েছে—এইবার দিব্য জ্ঞান লাভ ক'রবে। ( সর্দ্দারের নিকট গিয়া ) কে তুমি? এখানে কেন? ( হস্ত ধরিয়া উঠাইবা মাত্র বামাচরণ সর্দ্দারের দিব্য জ্ঞান লাভ করণ )

বামাচরণ। প্রভু—আমি—আমি—

নিতাই। ভয় নাই—কি ব'লবে বল?

বামাচরণ। আমি জাতিতে ব্রাহ্মণ, কিন্তু আমার আচরণ চণ্ডাল অপেক্ষাও নীচ। আজীবন চুরি, ডাকাতি, নরহত্যা প্রভৃতি নীচ কার্য্যেই জীবন কাটিয়েচি;—শেষে আপনার গয়নার উপর লোভ হয়। চুরি ক'রবো ব'লে লোকজন নিয়ে দুদিন এসে ফিরে যাই। কাল রাত্রে আবার এসেছিলুম, কিন্তু সকলেই অন্ধ হ'য়ে এইখানে সমস্ত রাত্রি প'ড়ে আছি। এখন আমি সব বুঝ্‌তে পেরেছি,—এখন আমি আর সে নই। আমি আপনাকে এতদিন না চিন্‌তে পেরেই এত কষ্ট পেয়েছি। আজ চিনেছি,—আর আমায় মিছে মায়ায় মুগ্ধ ক'রে রাখ্‌বেন না। আমার অন্তিমের উপায় আমায় ব'লে দিন;—আমি ঘোর নারকী!

হিরণ্য। ব্রাহ্মণ, তোমার উপায় হ'য়েছে,—আর তোমার কোন ভয় নাই। যখন স্বয়ং ভগবান তোমার হাত ধ'রে তুলেছেন,—তখন আর ভয় কি? একবার হরি বল।

বামাচরণ। হরিবোল, হরিবোল, হরিবোল! এতদিনের পর প্রাণে শান্তি পেলুম। আহা, কি সুধামাখা নাম রে! হরিবোল, হরিবোল, হরিবোল! প্রভো, একবার দয়া

ক'রে আমার সঙ্গীদের মাথায় পদধূলি দিন, ওদের যেন জীবনের অন্ধকার দূর হয়।

নিতাই। তুমি সকলের কাণে কাণে হরিবোল—হরিবোল বল। একবার হরি ব'ল্‌লে ভব-যন্ত্রণার হাত থেকে এড়িয়ে যাবে।

বামাচরণ। প্রভু, আপ্‌নি একবার দাঁড়ান, আমি সঙ্গীদের নিয়ে আসি। (অন্যান্য দস্যুগণের নিকটে গিয়া তাহাদের কর্ণ-মূলে হরিনাম প্রদান)

সকলে। হরিবোল—হরিবোল! (উন্মত্ত ভাবে নৃত্য করিতে করিতে) হরিবোল—হরিবোল!

(সকলের গীত)

বিভাষ—লোফা।

হরি হরি হরি বল অনুক্ষণ,—
হরি নামে মাত', মাত' আমার মন!
হরি ভবের কাণ্ডারী, ধ'রে চরণ-তরী—
ত'রবে যত অভাজন।
(নেচে নেচে নেচে) আর সবাই মিলে হরি বলি,
(হরিনামে দিয়ে করতালি)
ঘুচে যাবে এ ভব-বন্ধন।

---

# চতুর্থ অঙ্ক

## প্রথম দৃশ্য

### উদ্ধারণের বাটী

জাহ্নবী ও সঙ্গিনীগণ।

(সঙ্গিনীগণের গীত)

ভৈরবী—ঠুংরি।

দেখ যার আছে হে নয়ন,—
প্রেমিক হৃদয়-নিধি,
প্রেমে করে আকর্ষণ।
ব্যাকুল কত সে আমার তরে
বসে এসে হৃদয়' পরে,
কত আদর সে করে;
অযতন করি যত,
তত সে করে যতন।

জাহ্নবী। তুমি এস, আমি তো তোমার কাছে যেতে পারবো না! এই দেখ, কাদার ব্যাড়া দিয়ে আমায় ধ'রেছে; এস—এস,—একবার এস,—কাছে ব'স!—তোমার কাছে সকলে যায়, আমার মানা কেন? আমি তোমায় ভুলে আছি, তাইতে কি এত নিঠুর? যদি তোমায় না ভুলে থাক্‌তুম, আমি মনের মতন মন পেয়ে তোমায় দিতুম!

(সঙ্গিনীগণের গীত)

দেশমিশ্র—লোফা।

মন তো আমার নয় মনের মতন,—
যে আমার আপন ভাবে
পর তারে তো করে মন।
আমি পর ক'রেছি, পর ভেবেছি,
কি জানি কি নিয়ে আছি,
তার সনে নাই দেখাদেখি,
মাখামাখি একি একি,—
আমি তো পর করি তার,
আপন হয় সে—এ কেমন!

জাহ্নবী। কই, তুমি এখনও এলে না? শুনেছি, আমার জন্য এসেছ, আমার জন্য দেহ ধ'রেছ,—তবে কেন প্রবঞ্চনা ক'রছো? এত জোর আমার কিসের? তুমি দয়াময়, তাইতে ভয় হয়,—পাছে ভুলে যাও! চ'লে যাও যাবে, আবার আস্‌তে হবে,—আমার চিরদিনই এই রকমে যাবে। যে দিন তুমি পায়ে রাখ্‌বে, সেই দিন আর এক রকম। নইলে প্রাণ মন, এক ধারায় ব'বে। অনেক সহ! তুমি সইতে বল'—আমার ক্ষতি নাই। তুমি দেহ ধ'রেছ, ভাবি তাই,—আমায় কি পায়ে রাখবে না? এস, এস, বস'!

(গীত)

গৌরী—একতালা।

আমার মন বোঝে না দেখতে আসি,
দেখে পাই প্রাণে ব্যথা,—
তোমার সনে ফুরিয়েছে কথা!
বলি বলি মনেতে করি,
তোমার ভাব দেখে হে প্রাণে শিহরি,
তোমার নাই তো সে ভাব—ভাবের অভাব
ব্যথা তো হৃদে গাঁথা!

জাহ্নবী। তুমি এখনও এলে না? এ জীবনে আর তোমায় দেখ্‌তে পাব না—এই দুঃখ থেকে গেল। আমি যাই—ই!

( জাহ্নবীর মৃত্যু )

সঙ্গিনীগণ। কি হ'লো,—কি হ'লো—সখী কোথায় গেল! আমাদের পায়ে ঠেলে কোথায় যাও—আমাদের সঙ্গে নাও! আমরা তো তোমা ছাড়া জানিনি! হা নিঠুর নিতাই! একবার আয়. দেখে যা—দেখে যা! সরলা বালার কি দশা ক'রেছিস! রে নিঠুর,—তোর মনোবাঞ্ছা পূর্ণ হ'য়েছে—দেখে যা!

---

## দ্বিতীয় দৃশ্য

গ্রাম্য পথ

প্রতিবাসীদ্বয়।

১ম প্রতিবাসী। ওরে, গেল গেল,—দেশ ম'জলো! ছুঁড়ী বুড়ী সব উন্মাদ হ'য়ে বেরিয়েছে। কি সর্ব্বনাশ—কি সর্ব্বনাশ!

২য় প্রতিবাসী। এ কি হ'লো? ঘরে চাবী দিয়ে রাখা যায় না যে? ঐ দেখ, ঐ দেখ! উন্মত্ত হ'য়ে, কুলবধূগণ নাচ্‌তে নাচ্‌তে আস্‌ছে।

( প্রতিবেশিনীগণের প্রবেশ )

( প্রতিবেশিনীগণের সঙ্কীর্ত্তন )

সুরট—লোফা।

দেখ্‌লো দেখ্‌ ডাকুছে ঐ নিতাই,—
নয়ন-জলে বুক ভেসে যায়,
ভাব কি মনে ভাবি তাই।
নিতাই কি ছলা জানে, মন তো মানা না মানে,
ভেসে যায় টানে,
কি যেন দেখি দেখি, ধরি ধরি আর ত নাই।

[ প্রতিবেশিনীগণের প্রস্থান।

১ম প্রতিবাসী। ভায়া, আর না, এদেশে আর থাকা নয়; এ যে বাবা বড় বেজায় হ'লো হে!

২য় প্রতিবাসী। ভায়া, কাল সকালেই ঘর-দোর ফেলে পালাই চল। এ দেশেও ভদ্রলোকে থাকে? একি বাবা! হিন্দুর মেয়ে, লাজের মাথা খেয়ে এরা সব করে কি? আচ্ছা ভায়া, রাগ ক'রো না,—এর ভেতর তোমার ব্রাহ্মণীকেও দেখলাম না?

১ম প্রতিবাসী। আর ভায়া. দুঃখের কথা আর ব'লো না। মাগী আজ এক মাস বাড়ী যায় নি। আহার-নিদ্রা নাই, কেবল খোল বাজিয়ে ঐ কতকগুলো হাভাতে মাগীর সঙ্গে নেচে নেচে বেড়াচ্ছে। ছোট মেয়েটা এখনও তিন মাসেরও নয়, কেঁদে কেঁদে মারা যাবার যোগাড় হ'য়েচে,—তার দিকে একবার ফিরেও চায় না।

২য় প্রতিবাসী। হ্যাঁ হে, তোমার ব্রাহ্মণী নাকি খুব সতীলক্ষ্মী ছিলেন? লজ্জায় নাকি গঙ্গা নাইতে পর্য্যন্ত বের'তেন না,—তাঁর এই দশা?

১ম প্রতিবাসী। আর লজ্জা দিও না দাদা! এখন ছেলেমেয়েগুলো নিয়ে এ দেশ থেকে কোথাও পালাই চল।

২য় প্রতিবাসী। ওহে, দেখ দেখ, ঘনশ্যাম ঘোষ আস্‌চে না? বেটার বুজ্‌রুকি দেখে বাঁচি নি!—বেটা চিরকালটা মদ খেয়ে পথে ঢলাঢলি ক'রে বেড়িয়েচে, আজ আবার অলকা-তিলকা কেটে গৌর নিতাইয়ের প্রপিতামহ হ'য়ে বেরিয়েচে দেখ!

১ম প্রতিবাসী। ওহে দেখেচ, সঙ্গে সঙ্গে আবার ওর স্ত্রীও ছিটে ফোঁটা কেটে বেরিয়েচে! বেটা কি পাজি!

২য় প্রতি। ঘোর কলি দাদা—ঘোর কলি, দাদা-ম'শায় যে ব'লতেন—কলিতে জাতজন্ম থাক্‌বে না, ব্রাহ্মণ-শূদ্র ভেদ থাক্‌বে না, এখন দেখ্‌চি-সে সব একে একে ঠিক মিল্‌চে।

১ম প্রতি। ব্রাহ্মণ-শূদ্র তো পরের কথা হে,—বেটারা যে ভোল ক'রেচে, তাতে যে হিন্দু-মুসলমান সব এক হবার যোগাড় হ'য়েচে। মাথাটা নেড়া হ'য়ে মাঝখানে চাটি চুল রেখে, গলাতে মোটা মোটা গাছ চারেক কাঠের মালা প'রে গায়ে ছিটেফোঁটা কাট্‌লেই ব্যস্—তখন কে হিন্দু কে মুসলমান, চিন্‌বে কোন শালা!

২য় প্রতি। ভায়া, আর এ দেশে থাকা নয়; এই সময় পালাই চল।

[ উভয়ের প্রস্থান।

( ঘনশ্যাম ও বিমলার প্রবেশ )

ঘনশ্যাম। নিতাই কখনই মানুষ নয়, আমি খুব ঠাউরে দেখেছি,—পাতকী উদ্ধার ক'রবার জন্য স্বয়ং ভগবান পুনরায় দেহ ধ'রেচেন। ছেলেবেলা থেকে মদ খেয়েচি, একদিন মাতাল ব'লেছিল ব'লে মনে বড় ধিক্কার হ'য়েছিল; মদ ছেড়ে দিলুম। একদিন গেল—দু'দিন গেল—তিন দিনের দিন মদের জন্য প্রাণে যে কি কষ্ট হ'য়েছিল, তা ব'লতে পারি নে; সেদিন বড়ই বিষম দিন গিয়েচে। মনে হ'লো বুঝি মদ না খেলে সেই মুহূর্ত্তেই মারা যাব। ভাব্লুম, যা থাকে অদৃষ্টে, এখন ত একটু খেয়ে প্রাণ বাঁচাই; আবার ভাবলুম, যখন খাবনা ব'লেচি,—যদি মরেও যাই, তাও স্বীকার, তবু খাব না। এমন সময় নিতাই এসে ব'ল্লে, "কিরে, মদ খাবি? তা এত ভাব্না কেন; তোর ঐ ঘটীতে যে মদ র'য়েচে, খা' না।" শুনে আমার মন কেমন এক রকম হ'য়ে গেল, ভাব্লুম—লোক্টা ব'লচে কি? বড় তেষ্টা পেয়েছিল, তাই গঙ্গা থেকে একঘটী জল এনে খেয়েচি; সেই জলেরই যা কিছু ঘটীতে আছে। ঘটীতে মদ ব'ল্চে কি! খেয়েই দেখি না—কি বলে। ঘটী ধ'রে যেমন খেতে যাব, গন্ধ পেলুম—মদ! ঘটী ছুড়ে ফেলে দিয়ে নিতাইয়ের পায়ে জড়িয়ে ধ'রলুম। নিতাই আমার হাত ধ'রে তুলে—বুকে ক'রে জড়িয়ে ধ'রলেন।

বিমলা। নিতাই নিশ্চয়ই দেবতা। আমারও এক দিনের কথা তোমাকে বলি শোন,—নিতাইকে কত লোকে কত কি দিয়ে সাজায়; আমারও একদিন ইচ্ছে হ'য়েছিল, নিতাইকে ফুলের মালা দেব'। তাই কতকগুলি বকুল ফুল কুড়িয়ে চার গাছি মালা গেঁথেছিলুম। মালাগাঁথা শেষ হ'লে একবার মনে হ'য়েছিল, একগাছি মালা তোমাকে দিই। কিন্তু আবার তখনই মনে হ'লো, নিতাইয়ের জন্যে মালা গেঁথেচি, আগে তোমাকে দেওয়া ভাল নয়। এই রকম ভাব্তে ভাব্তে মালাগুলি হাতে ক'রে তোমার সঙ্গে নিতাইয়ের কাছে গেলুম;—যাবামাত্রেই নিতাই আমার হাত থেকে মালাগুলি নিয়ে, আগে তোমার গলায় এক ছড়া মালা প'রিয়ে দিয়ে, বাকী তিনছড়া নিজের গলায় প'রে, আমার দিকে চেয়ে হাস্তে লাগ্লেন। সেই দিনেই আমি বুঝ্তে পেরেচি, নিতাই মানুষ নয়—দেবতা। তা না হ'লে আমার মনের কথা কি ক'রে টের পেলে!

ঘনশ্যাম। নিতাই!—সবই তোমার ইচ্ছা। চল, আর এখানে দাঁড়িয়ে কি হবে? নিতাইয়ের কাছে যাই চল।

[ উভয়ের প্রস্থান।

---

## তৃতীয় দৃশ্য

### গঙ্গাতীর

জাহ্নবীর মৃতদেহ শায়িত, উদ্ধারণ দত্ত, ঘনশ্যাম, কমলা, বিমলা, জাহ্নবীর সঙ্গিনীগণ ইত্যাদি।

( সকলের গীত )

ভৈরবী মিশ্র—লোফা।

তুমিরা ফেলে 'নিতাই' ব'লে গিয়েছে চ'লে,
কি ভাবে জ্যান্তে মরা আজীবন সারা হ'লে!
ছিল তার নিতাই-মাখা প্রাণ,
এস'না নিতাই, হ'লো জীবন অবসান,—
( নিতাই একবার এসহে )
নিতাই তোমার এই কি প্রাণের টান,
কঠিন নিতাই, সুধাই হে তাই—
দয়াময় কেন বলে! ( তোমার )

( নিতাইয়ের প্রবেশ )

নিতাই। তুমি কোথায় যাচ্ছ? তুমি আমায় ছেড়ে কোথায় যাচ্ছ?—অভিমান ছাড়! আমি জীবের দায়ে ঘুরছি, তা তো জান! এস প্রিয়ে,—ফের'! আর অভিমান করো না!

[ পুনর্জ্জীবিতা হইয়া জাহ্নবীর উত্থান ]

উদ্ধারণ। এই যে, এই যে, এই যে আমাড় জাহ্নবী বেঁচে উঠেছে! হ্যাঁড়ে, তোড় এত ক'ড়ে কি দুঃখু দিতে হয়? হ্যাঁড়ে, তোড়া লীলে ক'ড়তে হয় কড়! আমড়া যে মড়ি। তোড়া কি নিঠুড় ড়ে!

জাহ্নবী। তুমি আমায় ডাকুলে কেন?—তুমি

আমায় ফেরালে কেন? তুমি কি আমার হবে? তুমি কপট—ছল—আমি তোমায় চিরদিন জানি!

নিতাই। প্রিয়ে, আমায় মার্জ্জনা কর। আর তোমায় ছেড়ে যাব না।

জাহ্নবী। তুমি অনেকবার ও কথা ব'লেছ, তোমার মুখে অনেকবার ও কথা শুনেছি! কিন্তু কই? তুমি তো কখনও কথা রাখ না।

নিতাই। প্রিয়ে, আর তোমায় ফেলে কখনও থাক্‌বো না। এই বার মার্জ্জনা কর।

( সকলের গীত )

ভৈরবী—ঠুংরি।

প্রেমের খেলা বোঝা ভার,—
প্রাণে প্রাণে অন্তঃশীলে,
একটানা বয় প্রেমের ধার!
সাধ ক'রে যে খেলা দেখ্‌তে চায়,
একটানাতে অম্‌নি ভেসে যায়,—
তরঙ্গে খায় হাবুডুবু দেখ্‌তে সে কি পায়!
দুলে যায় ঢেউয়ে ঢেউয়ে—
হুঁস্ কি তখন থাকে তার!

## যবনিকা

# সম্পাদক

[ এই প্রবন্ধটী প্রথমে 'রঙ্গালয়' সাপ্তাহিক পত্রে ( ২৭ বৈশাখ, ১৩০৮ সাল ) প্রথম প্রকাশিত হয়। তৎপরে 'নাট্যমন্দির' মাসিক পত্রিকায় ( ১ম বর্ষ, অগ্রহায়ণ, ১৩১৭ সাল) পুনর্মুদ্রিত হয় ]

পণ্ডিতেরা সংসারে যে কার্য্য যে পরিমাণে কঠিন বিবেচনা করেন, সেই কার্য্য সেই পরিমাণে সাধারণের ধারণা, যে, তাহারা বিশেষ অবগত। সাধারণ অর্থে আমরা বলিতেছি যে, সকল দেশের লোকেরই এইরূপ ধারণা; সেই ধারণা আবার বাঙ্গালা দেশে ভীষণরূপে বলবতী। বাঙ্গালা দেশে প্রায় এমন লোক পাওয়া যায় না যে, ধর্ম্মের জটিল বিষয় লইয়া তর্ক-বিতর্ক না করিয়া থাকেন। রোগ সম্বন্ধে, ঔষধ সম্বন্ধে—আমাদের বন্ধুর মধ্যে অন্ততঃ এক শত জনের ভিতর নিরানব্বই জন উপদেশদাতা। বাড়ীতে ত সমূহ বিপদ, পরামর্শদাতা দ্বারা সে বিপদ শত গুণে বর্দ্ধিত হইয়া উঠে। এ ডাক্তার ডাকুন, ঐ কবিরাজ ডাকুন, অমুক ঔষধ ব্যবহার করুন, এ চিকিৎসা ভাল হইতেছে না, যিনি চিকিৎসা করিতেছেন — তিনি রোগই বুঝিতেছেন না। এইরূপ পরামর্শে বিপন্ন ব্যক্তির মস্তিষ্ক বিকল হইয়া উঠে। মকদ্দমা উপস্থিত হইলে, এইরূপ আইনজ্ঞ বন্ধুর কিছুমাত্র অভাব হয় না। কাব্যের, চিত্রপটের, সঙ্গীতের, অভিনয়ের - বিচারক নন, এমন কাহাকেও খুঁজিয়া পাইবেন না; কিন্তু যদি কোন বিজ্ঞ বন্ধুকে বলেন,—"ভাই এই ঠিক্‌টে দেখ'ত।" দেখ্‌বেন, সে বন্ধুর বড় ঠিক দেওয়া অভ্যাস নাই; লেখা নকল করা সম্বন্ধেও সেইরূপ; অতি সামান্য সামান্য কার্য্য যাহা দশ টাকা বেতনভোগী ব্যক্তি দ্বারা হইয়া থাকে, তাহাতে অনেকেই অপটু।

পাঠক মনে ভাবিতেছেন, যাঁহাদের মস্তিষ্ক উপরোক্ত উচ্চ বিষয় সকলে চালিত, ক্ষুদ্র বিষয় ত তাঁহাদের দ্বারা হওয়া সম্ভব নয়। কিন্তু পাঠক কি এই সকল পণ্ডিতদের চেনেন না? এঁরা লেখাপড়ার ধার বড় কমই ধারেন, ইহাদের ভিতর অনেকেই দশ পনের টাকা বেতনের চাকরির উমেদার, কেবল তীক্ষ্ণ বুদ্ধির প্রভাবে ঐ সমস্ত উচ্চ বিষয় অধিকার করিয়াছেন। তাঁহাদের মধ্যে আবার যাঁহারা কিঞ্চিৎ পড়াশুনা করিয়াছেন, বিশ্ববিদ্যালয়ের তৃতীয়শ্রেণীর উপাধিধারী, তাঁহাদের স্পর্দ্ধার সীমায় আকাশ-সীমাও ন্যূন।

আমরা বিশ্ববিদ্যালয়ের নিন্দা করিতেছি না, আমাদের দেশে গৌরবান্বিত যিনি হন—প্রায়ই তাঁহারা বিশ্ববিদ্যালয়ের উপাধিধারী, তাঁহারা আমাদের পরম শ্রদ্ধাভাজন। আমরা যে উপাধিবিশিষ্ট স্পর্দ্ধাবান্ ব্যক্তির উল্লেখ করিতেছি,—ইহারা তাঁহাদের নিকট পরিচিত, অতএব উল্লিখিত সর্ব্বজ্ঞ পরম বিজ্ঞেরা যে আদর্শ স্বদেশ-গৌরব, উদয়োন্মুখী প্রতিভাশালী ব্যক্তি নন—ইহা আমাদের বলা বাহুল্য।

ঐ পরম বিজ্ঞ ব্যক্তিদের সর্ব্বজ্ঞতার পরিচয় দিবার কারণ অনেক। প্রায়ই তাঁহারা সকলে উপজীবিকাহীন বা সামান্য বেতনভোগী। বড়লোকের তোষামোদ ও বড়লোকের প্রতিষ্ঠালাভ তাঁহাদের প্রধান উদ্দেশ্য। অমূলক কতকগুল কথায় ও অনধিকার চর্চ্চায়, অকর্ম্মণ্য জীবনে সময়াতিপাত করাও আর এক উদ্দেশ্য।

বলা হইয়াছে, সকল কঠিন বিষয়েই, ইহাদের সম্পূর্ণ অধিকার। সুতরাং কঠিন রাজনৈতিক বিষয়েও ইহাঁরা বিশেষ পারদর্শী। যদি কোন রকমে একটা ছাপাখানার যোগাড় করিতে পারেন, অমনি একখানি সংবাদপত্র বাহির করিয়া তাহার সম্পাদক হন। পূর্ব্বেই তো সব জানিতেন, পূর্ব্বেই তো সকল বিষয়ের উপদেষ্টা ছিলেন, এখন কালি-কলম ও মুদ্রাযন্ত্র পাইয়া তাঁহাদের উপদেশপ্রদায়িনী শক্তি বড় ভীষণ হইয়া উঠিল

ইংরাজরাজ্যের সংবাদপত্রের অনেকটা স্বাধীনতা আছে, সেই স্বাধীনতা তাঁহাদের হস্তে যথেচ্ছাচারিতারূপে পরিণত হয়। এই যথেচ্ছাচারিতার প্রভাবে রাজপুরুষেরা এই স্বাধীনতাহরণসঙ্কল্প বার বার করিতে বাধ্য হইয়াছেন।

ঐ সকল সম্পাদকের দৌরাত্ম্যে বার বার রাজনৈতিক সভায় প্রস্তাব হয় যে, মুদ্রাযন্ত্রের স্বাধীনতা হওয়া অনুচিত। অনেক রাজনৈতিক রাজপুরুষের মত এই যে, বিপুল শোণিত ব্যয়ে যে স্বাধীনতা ইংলণ্ড লাভ করিয়াছেন, তাহা অর্দ্ধশিক্ষিত পরাধীন দেশে কলুষিত হইয়া, হীন স্বেচ্ছাচারিতায়, সম্পাদকেরা কুৎসার অবতার হইয়া উঠিবেন—তাহা বিচিত্র নয়। এ স্বাধীনতা সীমাবদ্ধ হওয়া উচিত। কিন্তু হীনচেতা গ্লানি-ব্যবসায়ী সম্পাদকের দমন করিতে, অনেক রাজনৈতিক সম্পাদকের দেশ-মঙ্গলময় কার্য্যে ব্যাঘাত ঘটিবে, এই উদার বিবেচনায় মুদ্রাযন্ত্রের স্বাধীনতা দমিত হয় নাই।

সম্পাদকীয় কার্য্য যে রাজমন্ত্রীর কার্য্য অপেক্ষা কোন অংশে ন্যূন নয়, সম্পাদকেরা যে, রাজমন্ত্রীর উপদেষ্টা, রীতি, নীতি ও ধর্ম্মের রক্ষাকর্ত্তা, ইহা ইংলণ্ডের সংবাদপত্রের ইতিহাসে প্রতীয়মান হইবে। আমরা সে সকল লইয়া স্থান পূরণ করিব না, কেবল রুষযুদ্ধের সময় 'টাইমস্' কিরূপে চালিত হইয়াছিল, তাহাই বিবৃত করিব মাত্র।

'টাইম্‌স্' অর্থে সময়, ইংলণ্ডের সংবাদপত্র 'টাইমস্' সেই নামের উপযোগী হইয়াছিল। সময়ে সকল বিষয়ের মতের পরিবর্ত্তন হইয়া থাকে, আজ যাহা ন্যায্য—কাল তাহা বিশেষ অন্যায্য বলিয়া গণিত। যথা—চিকিৎসাশাস্ত্রে রক্ত মোক্ষণ না করিলে নরহত্যা করা হয়, জানা ছিল, কিন্তু এক্ষণে রক্ত-মোক্ষণে নরহত্যা হয়, ইহাই চিকিৎসা-শাস্ত্রের মত। চোরের প্রাণ দণ্ড হওয়া উচিত—ইহা আইনে বলিত, কিন্তু চোরকে শিক্ষা দিতে হইবে—এখন আইনের মর্ম্ম। সংবাদপত্র টাইম্‌সে'র মতেরও অনৈক্য ছিল। সাধারণের মতই 'টাইম্‌সে'র মত ছিল। আজ 'টাইম্‌স্' এক কথা বলিয়াছে, পক্ষান্তরে তাহার সম্পূর্ণ বিপরীত বলিবে;—যাহা সাধারণের মত, 'টাইম্‌সে'রও সেই মত।

'টাইম্‌স' কিরূপে সাধারণের মত অবগত হইত, তাহা শুনিলে উপন্যাস মনে হয়। প্রতি রাজ্যে প্রতি রাজসভায়, প্রতি সমাজে 'টাইম্‌সে'র সংবাদদাতা ছিল। গ্রেট-ব্রিটেনের হাটে বাজারে, ক্ষুদ্র পল্লীতে, ইতর সাধারণের মুখে, অট্টালিকায়, পণ্ডিতমণ্ডলীতে রুষসম্বন্ধে কিরূপ আন্দোলন চলিতেছে,—'টাইমস' সম্পাদক, তাঁহার সংবাদ-দাতাদ্বারা সমস্ত অবগত। পদস্থ বা পদচ্যুত রাজমন্ত্রীর মন্তব্য, যুদ্ধবিষয়ে সৈনিকদিগের বিরোধী মতামত, 'টাইম্‌সে'র স্তম্ভে প্রকাশিত হইত। 'টাইম্‌সে'র সম্পাদক সকলেরই বিশ্বাসভাজন; রাজদণ্ডে—অর্থ-প্রলোভনে লেখকের নাম প্রকাশ হইবে না। অতএব 'টাইম্‌স্' সংবাদপত্রে নিজ মতামত প্রকাশ করিতে কেহই সঙ্কুচিত হইতেন না। রাজমন্ত্রী প্রত্যূষে উঠিয়া 'টাইম্‌সে' দেখিতেন যে, 'টাইমস্' কি উপদেশ দিতেছে, তিনি যে 'টাইমসে' মতামত প্রকাশ করিয়াছেন, তাহাই বা সাধারণের কিরূপ মতানুগত। 'টাইম্‌স্' রাজমন্ত্রীর উপদেষ্টা। 'টাইম্‌স্' এতদূর জনপ্রিয় হইয়া উঠিল, এত পরিমাণে তাহার গ্রাহক হইল যে, মুদ্রাযন্ত্র সকল গ্রাহকের নিমিত্ত পত্রপ্রকাশ করিতে অক্ষম হইল। একদিনে বিশ সহস্র মার্কিণ গ্রাহক ত্যাগ করিতে 'টাইম্‌সের' অধ্যক্ষেরা বাধ্য হন, কাগজ মুদ্রাঙ্কিত করিয়া যোগাইতে পারেন না। এই এক সংবাদ পত্র,—এই এক সম্পাদক।

ঐরূপ প্রভাবশালী সংবাদপত্র অনেক আছে। তাহাদের বর্ণনার স্থান আমাদের স্তম্ভে অভাব। এ সম্বন্ধে একটী কথা বলিব মাত্র। 'ট্রুথ' অর্থাৎ সত্য নামক সাপ্তাহিক কাগজে, যদি কোন ভাগ্যবান্ ব্যবসাদার বিজ্ঞাপন দিতে সমর্থ হন, তাহার প্রচুর অর্থাগমের অভাব থাকিবে না। 'ট্রুথের' মতবিরোধী অনেকে হইলে হইতে পারেন, কিন্তু ট্রুথে' যখন "মঙ্কি ব্রাণ্ড" সাবানের বিজ্ঞাপন আছে, তখন "মঙ্কি ব্রাণ্ড" সাবান ব্যতীত অপর সাবান ব্যবহার করা উচিত নয়, তাহা 'ট্রুথ'-সম্পাদকের পরম বিদ্বেষাও বিবেচনা করিবেন। 'ট্রুথে'র স্তম্ভে, সাধারণের মঙ্গলের নিমিত্ত যদি কোন প্রবঞ্চকের ব্যবহার প্রকাশিত হয়, প্রবঞ্চক উকীলের চিঠি না দিলে সাধারণের চক্ষে ঘৃণিত হইবে, অতএব উকীলের চিঠি দেয়, কিন্তু সেই চিঠির সঙ্গে সঙ্গে বিপুল অর্থ লইয়া সম্পাদকের পদানত হইয়া থাকে। অর্থ দ্বারা, মিনতি দ্বারা, দয়ার্দ্রচিত্ত কোন সম্ভ্রান্ত ব্যক্তির অনুরোধ দ্বারা এই কথা বলাইতে চায় যে, আমরা যে সংবাদ দিয়াছিলাম, তাহা আমাদের

সংবাদদাতার ভ্রমে। কিন্তু অদ্যাবধি অর্থে, অনুরোধে, মিনতিতে সত্যপ্রিয় সম্পাদককে কর্ত্তব্যানুষ্ঠানে বিরত করিতে পারে নাই। এই এক সংবাদপত্র—এই এক সম্পাদক।

বঙ্গদেশেও এরূপ মহান্‌চেতা সম্পাদকের উদ্ভব হইয়াছিল। সম্পাদক ব্যবসায়ী নহে, দেশহিতৈষী ;—সম্পাদক কষ্টার্জ্জিত অর্থব্যয়ে নীলকর-পীড়িত প্রজাদিগের অন্ন যোগাইয়া প্রজাপীড়ন দমন করিয়া "হিন্দু-পেট্রিয়টের" নাম বিশ্বব্যাপী করিয়াছিলেন। আদর্শপুরুষ কৃষ্ণদাস সেই সম্পাদকীয় আসন গ্রহণে ও মহা মহা যোগ্য ব্যক্তির সাহায্যে 'বৃটিশ ইণ্ডিয়ান এসোসিয়েসন'কে রাজপ্রতিনিধির রাজকার্য্যে উপদেষ্টা করিয়া গিয়াছেন। "রেজ এণ্ড রায়ৎ" সম্পাদক যাঁহার সম্পাদকীয় ভাষা, ইংরাজ সংবাদপত্রের অনুকরণীয়, অপক্ষপাতিতা-গুণে, রেজ (ভূম্যধিকারী) ও রৈয়ৎ (প্রজা) উভয়েরই পূজ্য হন। রাজপুরুষদিগেরও বিশেষ সম্মানভাজন ছিলেন। সম্পাদকীয় কার্য্য তাঁহার ব্যবসা ছিলনা। শুনা যায়, রাজ-প্রতিনিধি তাঁহাকে উপাধি দিতে চাহিয়াছিলেন, কিন্তু তিনি রাজ-প্রতিনিধিকে নিবেদন করেন, "আমি টাইটেল গ্রহণ করিলে লোকের নিকট প্রকাশ পাইবে, আমি স্বার্থ-চালিত হইয়া সম্পাদকীয় পদ গ্রহণ করিয়াছি। আমায় মার্জ্জনা করুন। স্বদেশহিতসাধান সম্পাদকের উদ্দেশ্য হওয়া উচিত, স্বার্থসাধন নয় ;—এই দৃষ্টান্ত স্বদেশে প্রচারিত হয়, এই আমার মিনতি। আমি উপাধি গ্রহণ করিলে তাহা হইবে না। এই জন্য রাজপ্রসাদ গ্রহণে বঞ্চিত হইলাম, তজ্জন্য ক্ষমা প্রার্থনা করি।" এই এক সংবাদ পত্র—এই এক সম্পাদক!

বাঙ্গালা ভাষায় লিখিত সংবাদপত্রের সম্পাদকও এইরূপ অব্যবসায়ী হইয়া সম্পাদকীয় কার্য্য করিয়া গিয়াছেন। —নব সাহিত্য স্থাপক বঙ্কিমচন্দ্র এই সম্পাদকীয় কার্য্যের উজ্জ্বল দৃষ্টান্ত; এবং যে সকল তারকামালা বেষ্টিত হইয়া "বঙ্গদর্শনের" অতুল গৌরব, বঙ্গদেশে চিরস্মরণীয় করিয়া গিয়াছেন, সেই সকল উদারচেতা মহানুভবেরাও সম্পাদকীয় উদ্দেশ্যের পরিচয়দাতা। এ দরিদ্র ভারতে যদিচ কেহ বিংশতি সহস্র গ্রাহক ত্যাগ করিবার সুযোগ পান নাই, তথাচ যে তাঁহারা উল্লিখিত ইংলণ্ডের সম্পাদকের ন্যায় মহদাশয়,—তাহার প্রমাণ রাখিয়া গিয়াছেন।

এই সকল সম্পাদক-প্রদর্শিত পথগামী উন্নতচেতা সম্পাদক যাঁহারা আছেন, তাঁহারা আমাদের পরম পূজ্য। এ প্রবন্ধে যাঁহারা আমাদের আলোচ্য সম্পাদক—তাঁহারা উপোরক্ত সর্ব্বজ্ঞস্পর্দ্ধাকারী 'বেকুব'। 'বেকুব' ব্যতীত তাঁহাদের অন্য নাম আর নাই।

এই সম্পাদকেরা তিন শ্রেণীতে বিভক্ত। এক শ্রেণীস্থ সম্পাদকেরা মনে করেন যে, তাঁহাদের মতে চালিত না হওয়ায় পৃথিবীতে এত বিশৃঙ্খলা। সমাজ ডুবিতে বসিয়াছে, একমাত্র রক্ষার উপায়—তাঁহাদের মতাবলম্বী হওয়া। ইঁহারা তাঁহাদের সংবাদ পত্রের প্রথম সংখ্যায় বলেন যে, আমরা বরাবর বলিয়া আসিতেছি, লাট সাহেব ভাল বুঝিতেছেন না। আগাগোড়া পত্রখানি পাঠে বুঝা যায় যে, যেখানে যিনি আছেন, যাঁহার উপরে কোন কার্য্যের ভার আছে, তিনিই ভ্রমে পতিত আর তিনি কোন কার্য্য করিতেছেন না। তাঁহাদের যে নিজের কোন মতামত আছে, এমন তাঁহাদের সংবাদ পত্র পাঠে কিছুই বোধ হয় না। তাঁহাদের ছিদ্রানুসন্ধানীও বলা যায় না। কারণ, আদৌ কোন বিষয়েরই কিছু জানেন না, তবে ছিদ্রানুসন্ধান করিবেন কি? তাঁহাদের উদ্দেশ্যহীন জীবন, সংবাদপত্র লিখিয়া চরমত্ব' প্রাপ্ত হইয়াছে। ইঁহাদের সম্পাদক বলিতে হইবে, তাহা নইলে ইঁহারা বড় বেজার। তাঁহারা সদাসর্ব্বদা এই আক্ষেপ করেন যে দেশ উৎসন্ন গিয়াছে, নচেৎ তাঁহাদের কাগজ ঘরে ঘরে প্রতিষ্ঠিত হইত। ইঁহাদের অভীষ্ট সিদ্ধ হইলে না জানি কি সর্ব্বনাশই ঘটিত!

অপর আর এক শ্রেণী সম্পাদকের উদ্দেশ্য,—লোককে প্রশংসা বা গালাগালি দিয়া কিঞ্চিৎ অর্থ উপার্জ্জন করা। অর্থ লইয়া অত্যাচারী লোকের পক্ষ সমর্থন, সাধুর নিন্দা করিয়া রসিকতার পরিচয় প্রদান, ইঁহারা প্রতারণার অবতার। এই হীন ব্যক্তিগণ, ভীরুস্বভাবে যত প্রকার অপকার সম্ভবে, সেই সমস্ত কর্ম্মে সুনিপুণ। আজ যাঁহার অর্থ পাইয়া বা স্বার্থসিদ্ধি কামনায় প্রশংসা করিয়াছেন,—কাল কিঞ্চিৎ স্বার্থহানি প্রযুক্ত সেই প্রশংসিত ব্যক্তির প্রতি অবাচ্য গালি বর্ষণ করিয়া থাকেন। ইঁহাদের

তাড়নায় রঙ্গভূমির অধ্যক্ষমাত্রেই জ্বালাতন। তাঁহাদের স্ত্রী পুরুষ, সম্পর্কীয়—দূরসম্পর্কীয়—তাঁহাদের গ্রাহক ও গ্রাহকের বন্ধুবান্ধবকে যদি কোন রঙ্গালয়ের কার্য্যাধ্যক্ষ 'ফ্রি পাশ' দিতে অসম্মত হন, তাহা হইলে ঐ কুৎসিত সম্পাদকের সংবাদপত্রের স্তম্ভের পর স্তম্ভ সেই নাট্যালয়ের নিন্দায় পরিপূরিত হইয়া থাকে। এই সকল সম্পাদকেরা প্রায়ই প্রথমে অতি হীন কার্য্যে ব্রতী ছিলেন, পরে নানা উপায়ে কিঞ্চিৎ অর্থ সঞ্চয় করিয়া ছাপাখানা করেন; —সমাজ ইঁহাদিগকে চেনেন, বিশেষ নাম করিয়া পরিচয় দিবার আবশ্যক নাই।

আর এক শ্রেণীর সম্পাদকেরা অতি অল্প বয়সে স্কুল হইতে তাড়িত হইয়াছেন। ইঁহারা ভবঘুরে, যেখানে সেখানে যান। এদিক ও দিক দু'একটা ছোট খাট সমাজে গিয়াও বসেন। জ্যাঠামীতে যাহাতে সম্পূর্ণ দীক্ষা লাভ হয়, সেই সকল কার্য্য দিবারাত্রি করিতে থাকেন। কেহ বা ভাগ্যক্রমে কোথাও দশ টাকা মাহিনার চাকর, কেহ বা টেলার সপ, কেহ বা হাণ্ড-নোটের দালালি দ্বারায় জীবিকানির্ব্বাহ করেন। ইহারা সকল পুস্তকের সমালোচক। এটা ভাল হয় নি, ওটা ভাল হয় নি,—এ কথা অনবরত তাঁহাদের মুখে। রঙ্গালয় সকল উচ্ছন্ন যাইতেছে। ইঁহাদের মধ্যে যদি কেউ রঙ্গালয়ের অধ্যক্ষ হইতে পারিতেন, তাহা হইলে রঙ্গালয় সুচারুরূপে চলে, তাহা তিনি দেখাইতেন। অবৈতনিক নাট্যসমাজে মাঝে মাঝে অধ্যক্ষ হইয়া থাকেন ও প্রকাশ্য রঙ্গালয়-বর্জ্জিত এ্যাক্টার, এ্যাক্‌ট্রেস লইয়া বায়না লন, তাহাতে কোথাও কোথাও সাজ-পোষাক বন্দক দিয়া প্রাণে প্রাণে বাটী ফিরিয়া আসেন। সুযোগক্রমে বা কখনও কোন প্রকাশ্য রঙ্গমঞ্চ ভাড়া লইয়া অভিনয় করেন। এরূপ সুযোগ পাইলে, তাঁহাদের সংবাদপত্রের স্তম্ভ ঐ নাট্য সম্প্রদায়ের প্রশংসায় অষ্টাহ মসীকৃত হয়। ইঁহারা বালক বয়সে গোঁফ কামাইয়া ও মোটা চাদর লইয়া বিজ্ঞ সাজেন। প্রত্যক্ষে কুক্কুরের ন্যায় যাঁহাদের অনুবর্ত্তী হন, পরোক্ষে তাঁহাদের ঘৃণিত পত্রে ঐ সকল মান্য গণ্য ব্যক্তির কুৎসা রচিত হইয়া বিক্রীত হয়। মশক-মক্ষিকার ন্যায় জন বিরক্তিকর জীবন পর-কুৎসায় রত থাকিয়া অবসান হয়।

রাজশাসন নাই, এই সকল অধমাত্মাদের প্রতি সমাজের লক্ষ্য পড়া উচিত। তাঁহারা যে স্থানীয় ব্যক্তি —সেই স্থান তাঁহাদিগকে দেওয়া কর্ত্তব্য। সম্পাদক বলিয়া তাঁহাদের আদর করিলে, জুয়াচোর-পাষণ্ডের আদর করা হয়। তাঁহাদের কুক্কুর প্রকৃতি বলিলে, কুক্কুরকে গালি দেওয়া হয়। কুক্কুরেরও কৃতজ্ঞতা আছে—ইহারা কৃতঘ্ন! ইহাদের তুলনা ইহারাই! কোন জন্তুর সহিত তুলনা করিলে, সেই জন্তুকে অযথা নিন্দা করা হয়।

# ধর্ম্ম-স্থাপক ও ধর্ম্মযাজক

[ 'রঙ্গালয়' সাপ্তাহিক পত্র ( ১৩ই বৈশাখ, ১৩০৮ সাল ) হইতে পুনর্ম্মুদ্রিত ]

ভারতবর্ষে ও অন্যান্য দেশে ধর্ম্ম-ইতিহাসে শত শত দৃষ্টান্ত পাওয়া যায় যে যখন ধর্ম্মের কলুষিত অবস্থায় কোন মহাত্মা অবতীর্ণ হইয়া ধর্ম্মের সার-মর্ম্ম ব্যাখ্যা করিয়া সত্য ধর্ম্ম পুনঃ সংস্থাপনের চেষ্টা পান, ধর্ম্মযাজকেরা তাঁহার শত্রু হইয়া থাকে। তাহার কারণ এই যে ধর্ম্মের প্রকৃত মর্ম্ম আচ্ছাদিত না হইলে, ধর্ম্ম-ব্যবসায়ী ধর্ম্মযাজকের স্বার্থের বিশেষ হানি হয়। অর্থ উপার্জ্জন, রমণী-সম্ভোগ, মান-সঞ্চয়,—যাহাদের উদ্দেশ্য, তাহারা কখনও যথার্থ ধর্ম্ম উপদেশ দিতে পারে না। চক্ষের উপর শত শত দৃষ্টান্ত দেখিতে পাওয়া যায়,—গুরু একবার মন্ত্র দিয়া গিয়াছেন, তারপর যখন তিনি শিষ্যের বাড়ী আসেন, শিষ্যের কতদূর ধর্ম্মোন্নতি হইয়াছে, তাহা একবারও জিজ্ঞাসা করেন না। শিষ্যের সহিত আলাপ হয় এই যে,—"বাপু, এ বৎসর তো বড় দুর্ব্বৎসর যাচ্চে—ঝড়ে বড় ঘরখানির অর্দ্ধেক চালের খড় উড়িয়া গিয়াছে। ধান চা'লেরও সেরূপ সুবিধা নাই। কয় খান জমীতে প্রায় অর্দ্ধেকের কম ফসল হইয়াছে।" এইরূপ নিজের দুঃখের কথা প্রকাশ করে, অভিপ্রায় এই যে, শিষ্য, এবার বেশ ভারি রকম বিদায় দেয়। গুরুর সঙ্গে একজন ব্রাহ্মণ ও একজন ভৃত্য আছে। যে কয়দিন 'শিষ্যে-স্নেহে' শিষ্যের গৃহে অবস্থান করিতে লাগিলেন তিনজনে চর্ব্ব্য-চোষ্য আহার পূর্ব্বক কৃপা করিয়া শিষ্যের নিমিত্ত প্রসাদ রাখেন। জঠরে স্থানাভাব সত্ত্বে শিষ্যের ভাগ্যে প্রসাদ মিলে, অবশ্য উত্তম মৎস্য প্রভৃতি সে প্রসাদে থাকে না। এরূপ অবস্থায়, যদি কোন নির্ম্মল চরিত্র সাধু প্রচার করেন যে, যিনি সদ্‌গুরু,- তিনি তাপ-অপহারক—বৃত্তি-অপহারক নন; উপরোক্ত যাজক-গুরুর যে তিনি শত্রু হন, তাহার আর সন্দেহ নাই। প্রচারকের নির্ম্মল চরিত্র, প্রচারকের ধর্ম্মনিষ্ঠা, প্রচারকের পাপী-তাপীর প্রতি দয়া, প্রচারকের যথার্থ ধর্ম্মোপদেশ,—যাজক-গুরুর [illegible]

ঈশ্বরের অদ্ভুত মাহাত্ম্য এই যে,—অতি নীচ, অতি পাপীরও তাঁহার নাম উচ্চারণে অধিকার আছে। সে নামে তাপ দূর হয়, চিত্ত-শুদ্ধি জন্মে, চণ্ডালকে দেবত্ব প্রদান করে। এই ঈশ্বর-মাহাত্ম্য, প্রচারক সাধনা দ্বারা উপলব্ধি করিয়াছেন এবং জনসন্তাপে হৃদয় দ্রবীভূত হইয়া, জন-হিতার্থ জন-সমাজে ঈশ্বরের মহিমা প্রচার করেন! যাজক গুরুর সর্ব্বনাশ! প্রচারক প্রচার করেন যে, কেহ এমন হীন নাই কেহ এমন নীচ নাই,—যে ঈশ্বর তাহার উপাসনা গ্রহণ করেন না। দয়াময় ঈশ্বর সকলেরই পূজা গ্রহণ করেন। অকপট পূজাই তাঁহার অধিক প্রিয়। অকপট চিত্তে পূজা করিলেই ঈশ্বরের প্রীতিভাজন হওয়া যায়। জাতিতে বাধে না, স্থানে বাধে না, কালে বাধে না, সকল জাতি, সকল সময়ে, সকল অবস্থায় ভগবানের নাম লইবার অধিকারী।—ইহা যে কেবল তিনি মুখে বলেন, তাহা নহে, ইহা তাঁহার উপলব্ধ কথা; অকপট চিত্তে তিনি ঈশ্বরকে ডাকিয়া তাঁহার দর্শন পাইয়াছেন। তিনি জোলা হইয়াও ( যথা কবীর ) চামার হইয়াও যথা রুইদাস ) ঈশ্বরের নামে অধিকারী হইয়াছেন, ও নামের গুণে তাঁহার দর্শন লাভ করিয়াছেন। তাঁহার দৃষ্টান্তে প্রতীয়মান হয় যে, যে অবস্থায় আমরা বাহ্যিক অশুচি জ্ঞান করি, সে অবস্থাতেও বিভোর হইয়া তিনি ঈশ্বরের গুণ গাহিতেছেন। তাঁহার নাম উচ্চারণ করিবার নির্দ্দিষ্ট সময় নাই;- তিনি সদাসর্ব্বদা নাম উচ্চারণ করিয়া থাকেন। এই সকল লোকে দেখে—শেখে। প্রজ্জলিত অগ্নির নিকটস্থ হইলে যেরূপ অঙ্গ উত্তপ্ত হয়, এই ভক্ত প্রজ্জলিত-হৃদয় সাধু-সমীপে সেইরূপ ভক্তি উদ্দীপিত হইয়া উঠে। পুষ্পের সৌরভে যেরূপ মধুমক্ষিকা আকর্ষিত হয়, সেইরূপ নির্ম্মল জীবন-সৌরভে শত শত ধর্ম্ম-মধু-পিপাসু আকর্ষিত হইয়া, তাঁহার নিকট ধর্ম্মোপদেশ গ্রহণ করেন। যাজক-গুরুর শিষ্যের বৃত্তি

অপহরণে বিশেষ ব্যাঘাত পড়ে। প্রচারকের ছিদ্র অনুসন্ধান করিতে থাকে। যে শাস্ত্রের প্রতি জীবনে তাহার একবারও আস্থা জন্মে নাই, সেই শাস্ত্র হইতে বেদ-বিরুদ্ধ প্রক্ষিপ্ত শ্লোক সঞ্চয় করে ও প্রমাণ করিবার চেষ্টা পায় যে, প্রচারক কোন ধর্ম্মবিরোধী অসুর, পাপ-পঙ্কে মানবকে নিমগ্ন করিবার নিমিত্ত, কলির সাহায্যে পৃথিবীতে অবতীর্ণ হইয়াছে। চন্দ্রের অঙ্গে নিষ্ঠিবন নিক্ষেপের ন্যায়, শ্রীগৌরাঙ্গচন্দ্রকে অসুর বলিয়া ব্যাখ্যা করিয়া শ্লোক প্রচার করিয়াছে। উপায় নাই,—ব্যবসা যায়,—অলস-জীবনে গুরুগিরি একমাত্র ব্যবসা শিখিয়াছে;—শিষ্যালয়-ভোজী জিহ্বাও রসাস্বাদী,—উপায় কি আছে! প্রচারক ত্বরায় উৎসন্ন না যাইলে, যাজক-গুরুর সর্ব্বনাশ!

এ যাজক গুরু আবার তিন প্রকার,—সকলেই বৃত্তাপহারক। তবে ইহাদের মধ্যে কেহ কেহ কৃষ্ণের স্বরূপ বা শিবের স্বরূপ,—রমণী মাত্রেই তাঁহার সেবিকা। তাহাকে শিব-ভাবে দেহ অর্পণে সেবা করিলে নারী ভগবতী হইবে ও কৃষ্ণ ভাবে সেবা করিলে রাধা হইবার সম্ভাবনা। মদ্য, মাংস, ননী, ক্ষীর লইয়া এইরূপ গুরুগিরি চলিতেছিল, অকস্মাৎ কামিনী-ত্যাগী, মুখে কিছু না বলিয়া দৃষ্টান্তে সমাজকে বুঝাইল যে, ঐ সকল কার্য্যের নাম ব্যভিচার। কে আর নিজের সুন্দরী স্ত্রীকে অপরকে দিতে চায়? তবে যে শিষ্য তাহার সুন্দরী স্ত্রীকে "শিববৎ" গুরুকে অর্পণ করিয়াছে, সে কেবল প্রক্ষিপ্ত শ্লোকের তাড়নায়। ব্যভিচারীকে যমের ভয়ে মৌখিক শিব বলিয়া স্ত্রীকে অর্পণ করিতে বাধ্য হইয়াছে;—ভ্রম-জড়িত ভয়ার্ত্ত হৃদয় অনন্যোপায় হইয়া স্ত্রীকে অর্পণ করিয়াছে। এখন অব্যভিচারী প্রচারকের দৃষ্টান্তে ভ্রম দূর হইল, সুতরাং যাজক-গুরুর রাস-লীলারও ব্যাঘাত পড়িল। আর এক সাটের যাজক-গুরু—তাহারা "মহা মান্যিত",—তাহারা শাস্ত্রাদি অধ্যয়ন করিয়া নাস্তিক। বেদের মর্ম্ম যাহাতে চাপা থাকে, তাহাই তাহাদের প্রাণপণ চেষ্টা। পণ্ডিতবর দয়ানন্দ সরস্বতী যখন যজুর্ব্বেদ হইতে শ্লোক উদ্ধৃত করিলেন যে, বেদের মঙ্গলসূচক বাক্য শূদ্রকেও বলিবে, তখন তাহাদের মহা বিভ্রাট ঘটিল। মহাপণ্ডিত দয়ানন্দকে তর্কে পারা ভার। নীচজাতি বলিয়াও দোষা যায় না, দয়ানন্দ ব্রাহ্মণ ও বিশুদ্ধ সারস্বত সাম্প্রদায়িক সন্ন্যাসী;—অর্থের বশ নয়—সত্যের বশ। যাজক-গুরুর অতি ভীষণ শত্রু হইল!

এই তিন সাম্প্রদায়িক গুরুই ধর্ম্ম-সংস্থাপক প্রচারকের পরম শত্রু। এই ধর্ম্ম-সংস্থাপকেরা বৃত্তি অপহরণ করিতে দেয় না, সতীত্ব অপহরণের বাধা ও বিদ্যাভিমানীর তীক্ষ্ণ কণ্টক। ধর্ম্ম স্থাপক যাহাতে বিনষ্ট হয়, যাজকের তাহাই পরম চেষ্টা। জাতির খুঁত ধরিতে পারিলেই বড় সহজ হইয়া যায়। রুইদাস চামার—ওর কথা আবার শুনিতে হইবে?

মানব-করে সূর্য্য আচ্ছাদন করা সহজ, তবু সত্য আচ্ছাদন করা যায় না। অগ্নি প্রদীপ্ত হইলে আলোক প্রদান করে, ইহা অনিবার্য্য। চামার রুইদাসের সত্য-প্রভা এই নিমিত্ত নিবারিত হয় নাই। ঘৃণা, কটূক্তি প্রভৃতি চলিয়াছে, কিন্তু অন্য ফল ফলে নাই। যাজকের অভীষ্ট সিদ্ধ হয় নাই।

জোলা, চামার লইয়া যাজক ব্যঙ্গ পর্য্যন্ত করিয়াছে, কিন্তু রামানুজস্বামী ব্রাহ্মণ, তাঁহার আবির্ভাবে সে ব্যঙ্গোক্তি চলিল না। যাজক বিব্রত। নাস্তিক প্রভৃতি নানা অপবাদ পরম বৈষ্ণবের উপর নিক্ষিপ্ত হইল। শিবদ্বেষী বলিয়া তাঁহাকে রাজার বিদ্বেষভাজন করিল। শোনা যায় যে, রামানুজের একজন শিষ্যকে রামানুজ জ্ঞানে যাজকেরা চক্ষু অন্ধ করিয়া দেয়, কিন্তু সেই শিষ্যের এরূপ ক্ষমাবান চরিত্র যে, তিনি ধ্যানের সময় ইষ্টদেবের দর্শন পাইয়া ঐ ভীষণ শত্রুর মঙ্গল-কামনায় বর প্রার্থনা করেন। এরূপ চরিত্রকে সাধারণের ঘৃণাভাজন করা যাজকের সাধ্য হইয়া উঠিল না। লোকে রামানুজকে লক্ষ্মণের অবতার জানিয়া পূজা করিতে লাগিল।

বঙ্গদেশে যখন চৈতন্য মহাপ্রভুর আবির্ভাব হয়, তিনিও ধর্ম্ম-যাজকের বিষদৃষ্টিতে পড়েন। তাঁহাকে লইয়া কতরূপ ব্যঙ্গ করা হইয়াছিল। উল্লেখ করা হইয়াছে যে, তাঁহাকে ত্রিপুরাসুরের অবতার বলিয়া প্রতিপন্ন করা হইয়াছিল। শত শত দৃষ্টান্ত উদ্ধৃত করিয়া দেখান যায় যে, এমন ধর্ম্ম-স্থাপক কেহই অবতীর্ণ হন নাই, যাহাকে যাজকেরা ঘৃণা-দৃষ্টিতে দেখেন নাই। কাহাকে বধ করিয়াছে, কাহাকে কারারুদ্ধ করিয়াছে, কাহাকে বা দেশান্তরিত করিয়াছে;—কিন্তু ধর্ম্ম-স্থাপকের ধর্ম্মানুরাগবলে যাজকেরা ধর্ম্ম-স্থাপনের ব্যাঘাত জন্মাইতে পারে নাই।

এ ধর্ম্ম যাজকেরা কে—তাহা অনুসন্ধান করিলে বুঝা ইবে যে, যখন সমাজ শিবদ্বেষী হইয়া ধর্ম্মদ্বেষী হইয়াছে, ন পরম শৈব অবতীর্ণ হইয়া শিবের মাহাত্ম্য স্থাপন রেন। যখন শক্তিদ্বেষী সমাজ হয়, তখন পরম শক্তি বতীর্ণ হইয়া শক্তির গুণ কীর্ত্তন করেন। বিষ্ণুদ্বেষী াজ হইলে বৈষ্ণব আসিয়া বিদ্বেষ-ভাব দূর করতঃ বৈষ্ণব-হাত্ম্য প্রচার করেন। ধর্ম্মস্থাপক ধর্ম্ম স্থাপন করিয়া ন। তাঁহাদের শিষ্যেরা সমাজের মান্যভাজন হন বং সেই সকল শিষ্যের সন্তানেরাও সেই মান্য পাইতে াকেন। কিন্তু তাঁহারা গুরুর ন্যায় গুণসম্পন্ন নন। এ কে দেখিতে পান যে, যে মান তাঁহারা পাইতেছেন, াহা ভাঙ্গাইয়া অনেক সাংসারিক বাসনা পূর্ণ হইতে পারে; -ইহারাই ক্রমে এই বৃত্তাপহারক গুরু। ইহাদের পরস্পরে মল নাই, কেবল কোন' সাধুর আবির্ভাব হইলে ইহাদের মলিত হইতে দেখা যায়। কলুষিত শৈব গুরুরা সমদর্শী রম শাক্তের আবির্ভাব দেখিয়া বৈরী হয়, আবার এই াক্তের শিষ্যেরা যখন কলুষিত হইয়া বিষ্ণুদ্বেষী হয়, তখন ভেদ-জ্ঞানশূন্য বৈষ্ণবের আবির্ভাবে তাহারা ক্রুদ্ধ হইয়া ানা প্রকার শত্রুতা করিতে থাকে। কালে আবার ঐ বৈষ্ণব সম্প্রদায়ও কলুষিত হইয়া যায়। বাঙ্গালা দেশে এই কলুষিত দৃষ্টান্তের অভাব নাই।

বৈষ্ণব সম্প্রদায় বৈষ্ণব শাখা প্রশাখায় যে কিরূপ ব্যভিচার চলে, তাহা অনেকেই অবগত আছেন। কিন্তু একটী আশ্চর্য্য ব্যাপার এই যে, যাজকেরা যে মহাত্মার প্রতি বিদ্বেষ প্রদর্শন ও বিধর্ম্মী বলিয়া ঘৃণা করিয়াছে, কালে সেই সকল ব্যক্তিরা অবতার বলিয়া বাচ্য হইয়াছেন; এবং তাঁহাদের মতামত সনাতন হিন্দু ধর্ম্মের বেদ অনুগত বলিয়া গ্রাহ্য হইয়াছে; এবং যে সকল মত এক সময়ে সনাতন ধর্ম্ম-বিরোধী বলিয়া প্রচারিত হইত, সেই সমস্ত মত লইয়াই আবার কোন ধর্ম্মসংস্কারকের আবির্ভাব হইলে তাহার বিরুদ্ধে ব্যবহার হইয়া থাকে।

আমরা তিন শ্রেণীর ধর্ম্ম-যাজকের কথা উল্লেখ করিয়াছি, আর এক শ্রেণী বর্ত্তমান আছেন, তাঁহারা সকলেই যাজকের পুত্র। পৈতৃক মানে মন্য এবং সেই পৈতৃক মানে চৌর্য্য ব্যভিচারাদি নানা কুৎসিৎ দোষ ঢাকিবার চেষ্টা করেন পৈতৃক মানে মান্য তিনি সমস্ত রাত্রি সেবাদাসীর নিষ্ঠিবন পান করিয়াও প্রণাম গ্রহণ করেন; চুরি করিয়া আক্ষেপ করেন যে, আমি অমুক শুদ্ধবংশজাত, আমি চুরি করিয়াছি—আমায় মার্জ্জনা করুন; অপরাধ-ভয়ে সমাজ মার্জ্জনা করেন। যদি কোন সংস্কারক উঠিয়া বলেন যে, চুরি—চুরিই, তাহার আর অন্য নাম নাই—ব্যভিচার ব্যভিচারই, তাহা অন্য আখ্যাহীন,—তাহাহইলে সেই সংস্কারক নাস্তিক বলিয়া ঘৃণিত হন।

উপস্থিত দেখা যায় যে, চৈতন্য মহাপ্রভুর আবির্ভাবে যাজকেরা যে ভাষায় চৈতন্য সম্প্রদায়ের প্রতি যে সকল কটূক্তি করিতেন, চৈতন্যসম্প্রদায়ও, চৈতন্যদ্বেষী যাজক সম্প্রদায়ের সহিত মিলিত হইয়া, অবিকল সেইরূপ কটূক্তি রামকৃষ্ণ-সম্প্রদায় সম্বন্ধে করিয়া থাকেন। "দেশ মজালে, দেশ উচ্ছন্ন গেল" এ সকল কথা যেমন চৈতন্য-সম্প্রদায়ের বিরুদ্ধে উঠিয়াছিল, শ্রীরামকৃষ্ণ পরমহংস সম্প্রদায় সম্বন্ধে ঠিক সেইরূপ উঠিতেছে। অক্রোধী, নিরভিমানী, কাম-কাঞ্চনত্যাগী, বিশ্ববিজয়ী হিন্দুধর্ম্ম সংস্থাপককে, খৃষ্টান, নাস্তিক প্রভৃতি নাম প্রদত্ত হইতেছে। ইহা স্থানীয় দোষ নয়, বাঙ্গালার দোষ নয়, মানবচিত্তের দোষ। স্বার্থ-চালিত যাজকেরা স্বার্থহানির আশঙ্কায়, সর্ব্বদেশে, সর্ব্বস্থানে এইরূপ গরল উদ্গীরণ করিয়াছে। ঈর্ষ্যাপরবশ গ্লানিপ্রিয় সমাজও, যাহাতে কাহাকে শ্রেষ্ঠ বলিয়া স্বীকার করিতে না হয়, সেই জন্য ঐ যাজক-উদ্গারিত গরল, সুধা বলিয়া পান করে। কিন্তু সত্যের শক্তি অনিবার্য্য,—কলুষিত, স্বার্থ-বিজড়িত, ঈর্ষ্যান্বিত, বংশমানে মান্য, কুচরিত্র পাষণ্ডেরা তাহা কিরূপে বুঝিবে! এবং মহাপুরুষেরা ঈশ্বর-প্রেরিত, তাঁহাদের আবির্ভাব নিষ্ফল নয়, তাহা যে অচিরে প্রতীয়মান হইবে, ইহাই বা কিরূপে জানিবে!

# পলিসি

[ 'রঙ্গালয়' সাপ্তাহিক পত্র ( ১৬ই চৈত্র, ১৩০৭ সাল ) হইতে পুনর্মুদ্রিত ]

ছল ও কৌশল এক নয়, ছল ও কৌশলে অনেক প্রভেদ; মিথ্যা ভাণের নাম ছল, কোন কার্য্যসিদ্ধির সদ্ উপায়ের নাম কৌশল; যথা—বৈদ্যের কৌশলে রোগ আরোগ্য, সেনাপতির কৌশলে যুদ্ধ জয়, রাজমন্ত্রীর কৌশলে রাজ্যে সুনিয়ম স্থাপন, ভাণ্ডারীর কৌশলে শূন্য ধনাগার ধনপূর্ণ। এস্থলে কৌশল অর্থে ছল নয়—আমরা সচরাচর পলিসি অর্থে ছল বুঝিয়া থাকি; কৌশল অর্থে ছল নয়, সুকৌশলের নাম পলিসি। সত্যের সংসার ছলে কখন' চলিত না, ছলের অর্থ মিথ্যা ভাণ। ছলপটুব্যক্তি যতদূর বুদ্ধি সঞ্চালন করিয়া প্রতারণা-জাল বিস্তার করুন, সকল অবস্থা, তাহার বুদ্ধির সীমার ভিতর নয়। তাহার গণনায় কোথাও না কোথাও ছিদ্র থাকিবে; কার্য্য-সিদ্ধি ভবিষ্যতের তমোগর্ভে। কপট ব্যক্তি বুদ্ধির দ্বারা বিবেচনা করিয়া দেখেন যে, এইরূপ কার্য্যে এইরূপ ফল ফলিবার সম্ভাবনা। বিরোধী অবস্থা যাহা তাহার সম্মুখস্থিত, তাহাই তিনি গণনা করিতে পারেন, এবং সেই সকল বিরুদ্ধ-অবস্থার বিপক্ষে কতক মিথ্যা ভাণ করিতেও সক্ষম হন; কিন্তু অজানিত, অগণিত কারণ সম্ভূত, শৃঙ্খলাবদ্ধ কার্য্যশ্রেণী চলিয়া আসিতেছে। সকল ঘটনা মানব-দৃষ্টিতে পতিত হয় না। মনুষ্যের সম্মুখে মাত্র দুই চক্ষু, পশ্চাতে বা দুই পার্শ্বে কি হইতেছে—দেখিতে পায় না, সেইরূপ কোন ঘটনাস্রোত, তাহার পার্শ্ববর্ত্তী বা পশ্চাতে ধাবিত, কখন তাহাকে ভাসাইবে, তাহা মনুষ্য-চক্ষে দুর্নিরীক্ষ্য। অনেক চেষ্টায় সম্পূর্ণ সতর্ক হইয়া চোরে চুরি করে, কিন্তু সেই সঙ্গে সঙ্গে তাহার দুষ্কর্ম্মের প্রমাণ রাখিয়া যায়, নচেৎ আধুনিক ডিটেক্‌টিভ পুলিস স্থাপিত হইত না। "দুষ্কর্ম্মে ধর্ম্মের ঢাক বাজে" কথাটী প্রমাণসিদ্ধ—বহুকাল হইতে চলিয়া আসিতেছে, একথা সকলেই জানেন। কিন্তু লোভের প্রতারণায় প্রতারিত হইয়া লোকে ছল উপায় অবলম্বন করে; তাহাতে কখন' কাহারও কার্য্যসিদ্ধি হয় বটে, কিন্তু চিরদিন যন্ত্রণা ভোগ করিতে হয়। কারণ প্রকাশ হইবে, প্রকাশ হইলে সে দণ্ডিত হইবে, এই ভয়ে ভয়ে আজীবন কালাতিপাত করিতে হয়। কদাচিৎ যদি কেহ উচ্চ অবস্থায় অবস্থিতি করিয়া, দণ্ডভয় অতিক্রম করিতে পারে বটে, কিন্তু লজ্জাভয় তিরোহিত হয় না। "ভবিষ্যদ্বক্তা কবি সেক্সপিয়ার" "ম্যাক্‌বেথের" মুখে বলাইয়াছেন, পাপের দণ্ড ইহলোকেই হয়, চিন্তাশীল ব্যক্তি মাত্রেই ইহা উপলব্ধি করিয়াছেন। ছলনা যখন এরূপ ঘৃণিত, ছলের দ্বারায় উচ্চকার্য্য সমাধা কখনই হইতে পারে না; পলিসির নাম যদি ছল হয়, তাহা হইলে মানব-জীবনে 'পলিসি' পরিহার করা সম্পূর্ণ উচিত।

ছলনার দ্বারায় যদিও কাহাকে কেহ প্রতারিত করিয়া থাকেন, তাহা হইলেও যিনি প্রতারিত হইয়াছেন, সে ব্যক্তি কর্ত্তব্য-অনুষ্ঠানশীল নয়। সচরাচর শুনিতে পাওয়া যায়, সোণা কিনিতে গিয়া, কেহ দুষ্টের ছলনায় পিতল কিনিয়াছে,—কপট জুয়ায় হারিয়াছে—ভুয়ো সম্পত্তি বাঁধা রাখিয়া টাকা কর্জ্জ দিয়া ঠকিয়াছে, যাহারা ঠকিয়াছে, তাহারা কিন্তু সকলেই লোভী; লোভের দ্বারে ফাঁদ পাতিয়া কপটব্যক্তি তাহাকে প্রতারিত করিয়াছে। যে সোণা কিনিয়া ঠকিয়াছে, সে যদি বুঝিত যে, কম দরে কিরূপে সোণা বেচিতেছে, অবশ্য চোরাই মাল হইবে; আমি ভদ্রলোক, চুরির প্রশ্রয় দিয়া কেন চোরাই মাল কিনিব? এরূপ সদ্‌বুদ্ধি থাকিলে জুয়ায় তাহাকে ঠকাইতে পারিত না। জুয়া খেলিয়া লাভ হইবে, কোন এক বিষয়-জ্ঞানশূন্য ব্যক্তিকে ঠকাইয়া আনিবে, জানিয়া শুনিয়া জুয়া খেলিতে গিয়া কপট ব্যক্তির দ্বারায় প্রতারিত হইয়াছে। জুয়ায় প্রতারিত ব্যক্তি, পরস্ব-অপহরণ-লোলুপ; তাই জুয়াচোর তাহার চক্ষে ধূলা দিতে পারিয়াছিল। দালাল আসিয়া বলিল, একজন

[আ]মা, কুৎসিত আমোদ-প্রিয় হইয়া কর্জ্জ করিতে বাজারে [আ]সিয়াছে, তাহাকে কর্জ্জ দিলে বিপুল লাভ। যে কর্জ্জ দিল, সে যদি বুঝিত যে, বালক ঠকাইয়া অর্থ উপার্জ্জন করিব কেন? তাহার দুষ্প্রবৃত্তিরই বা প্রশ্রয় দিব কেন? এরূপ সুবুদ্ধি থাকিলে কখন' সে প্রতারিত হইত না। অধিকাংশ ব্যক্তি, যাহারা প্রতারিত হইয়াছে,— তাহারা লোভী, তাহার লোভের সাহায্যে প্রতারক, তাহাকে প্রতারণা করিয়াছে। পারমার্থিক মঙ্গল প্রত্যাশায় যে, সদাচারী হইতে হয়, কেবল তাহা নহে; অনেকে,— যাঁহারা পরলোক মানেন না, তাঁহারাও ঐহিক শান্তির নিমিত্ত সদাচারী। তাঁহারা জানেন, যেমন নৌকা হালি ব্যতীত সঞ্চালিত হয় না, সেইরূপ সদাচার-ব্রত না হইলে জীবন-তরী সময়স্রোতে ভাসিতে পারে না। মানবজীবনে বিপদ অবশ্যম্ভাবী। অর্ণব-তরীকে যেমন ঝটিকায় আক্রান্ত হইতে হয়, জীবন-তরী সঞ্চালনেও সেইরূপ বিপদ-ঝটিকা সর্ব্বদাই বিদ্যমান। সে ঘোর বিপদ-ঝটিকায় সদাচার একমাত্র হালি; দৃঢ়রূপে সদাচাররূপ হালি ধৃত করিয়া রাখিলে সে ঘোর ঝটিকা হইতে উত্তীর্ণ হইবার সম্ভাবনা। যে সদাচার-ব্রত নয়, তাহার জীবন-তরী সর্ব্বদাই ঝটিকা-পূর্ণ সংসার সাগরে ভাসমান নৌকা-দণ্ডবিহীন, দিগ্‌বিদিগ্ নির্ণয়-যন্ত্র-বিহীন-( Compass ) তরঙ্গ-স্বেচ্ছায় চালিত। কিন্তু যিনি সদাচার, সদাচার-সঙ্কল্পরূপ দৃঢ় নৌকাদণ্ড দৃঢ়রূপে হৃদয়ে ধারণ করিয়াছেন, সততা ধ্রুবতারা, যাহার মানস-নয়নে সর্ব্বদাই দীপ্তিমান, সংসার-অর্ণব-ঝটিকায় তাহার ভয় নাই; বিপদ ঝটিকায় ছিন্নভিন্ন হইয়াও অকূলে চিত্তপ্রসাদরূপ শান্তিকূল পাইবেন। সততাই নিরাপদে জীবনযাত্রার একমাত্র উপায়।

যাহা ব্যক্তিগত সত্য, সমাজগত তাহাই সত্য; দুরাচারী-সমাজ কখন স্থায়ী হয় না। রোম রাজ্যের বিপুল সমাজও স্থায়ী হয় নাই। রাজা যুধিষ্ঠির-স্থাপিত হিন্দুরাজ্য পরাধীন। সত্যাশ্রয়ই একমাত্র কৌশল; পৃথিবীতে যত বৃহৎ কার্য্য হইয়াছে, যত বড় লোক জন্মিয়াছেন, সমস্তই সত্যাশ্রয়ে। যিনি পলিসিকে ছলনা বলিয়া হৃদয়ে স্থান দিয়াছেন, মুক্তকণ্ঠে বলা যায়, তিনি স্বার্থপর, কার্য্যপ্রিয় নন্। উচ্চকার্য্য-ব্রতী, দেশহিতৈষীতা প্রচার, তাহার স্বার্থপরতার আবরণ মাত্র। যিনি উচ্চ-কার্য্যে ব্রতী, স্বার্থত্যাগ তাহার প্রথম শিক্ষা; সত্য তাহার একমাত্র আশ্রয়; সত্যাশ্রয়ী ব্যক্তি যদিও কখন জীবনে বিফলম-নোরথ হইয়া থাকেন, কিন্তু যে সত্যবীজ বপন করিয়া গিয়াছেন, তাহা কালে নিশ্চয়ই অঙ্কুরিত হইয়া গিয়াছে। স্বার্থত্যাগী ও সত্যাশ্রয়ী ব্যক্তির আদর্শে, অনেকে স্বার্থত্যাগী ও সত্যাশ্রয়ী হইয়াছে। সত্যাশ্রয়ীর দুর্দ্দম্য উৎসাহে, স্বার্থত্যাগীর দুর্দ্দম্য উদ্যমে—জগতে অঘটন ঘটিয়াছে। ইতিহাসের ছত্রে ছত্রে তাহার প্রমাণ। উপস্থিত "জাপানের" উন্নতি, স্বার্থত্যাগী মহাপুরুষের উদ্যমে স্থাপিত। একজন স্বার্থত্যাগী পুরুষ, নিজ আদর্শে জাপানের গৃহবিবাদ ভঙ্গ করিয়া জাপানকে রুষের প্রবল প্রতিদ্বন্দ্বী করিয়াছে।

আমেরিকায় গৃহবিবাদে, উত্তর আমেরিকার জয়, বেতনভোগী সৈন্যের দ্বারা হয় নাই, কোমলহস্ত স্বার্থত্যাগী (ভলেন্টিয়ার) রণজয় করিয়া ক্রীতদাসকে মুক্তি প্রদান করিয়াছেন।

আমেরিকার স্বাধীনতা স্থাপন, স্বার্থত্যাগী ওয়াসিংটন্-কৃত। অন্যের কথা কেন কহিতেছি, যবন-প্রাবল্য স্বার্থত্যাগী গুরুগোবিন্দের দ্বারায় দমিত। একটী হৃদয়-প্রফুল্লকর কথা, যবন-দ্বন্দ্বে গুরুগোবিন্দ সিংহের সৈন্য সংখ্যা অল্প ছিল। সেনারা গুরুগোবিন্দসিংহকে নিবেদন করিল, 'প্রভো! এই অসংখ্য যবন-সৈন্য, আমরা কয়জনে কিরূপে পরাজয় করিব!' স্বার্থত্যাগী বীর পুরুষ সদন্তে উত্তর দিলেন, "সওয়া লাখ পর এক চড়াহুঁ!" তাহাই হইল। একজন শিখ সওয়া লাখ বিপক্ষ দেখিয়া অদ্যাবধি বিমুখ হয় না কেন? একজন মিথ্যাবাদীর কথায়? একজন কি মিথ্যা ভাণকারীর কথায়? তাহাই হইল কেন? শিখ্ দেখিল, গুরুগোবিন্দ বীর কোটি কোটি বিপক্ষ ভেদ করিয়া তরবারি চালন করেন। তাঁহার সন্তানেরাও সেইরূপ বিপক্ষ অপেক্ষা দৃঢ় অস্ত্রধারী, ভাণে ভোলে নাই। শিখ্ নিঃস্বার্থ আদর্শে মন্ত্রমুগ্ধ হইল। খাল্‌সা সৈন্য গুরু-গোবিন্দের স্বার্থ ত্যাগে সৃজিত, ইংরাজ-বিরুদ্ধে তাহারাই রামনগর, চিলেন্‌ওয়ালা জয়ী,—একজন গুরুগোবিন্দ সাম্প্রদায়িক শিখ্ যদি আপনার গৃহে ভিক্ষুক হয়, ভিক্ষা প্রাপ্তে বিদায় গ্রহণ কালে বলিবে, 'ভিক্‌সা মিলা, আব

পলটন চলে?" গুরুগোবিন্দের কথা মত ভিক্ষুকের ধারণা যে, সওয়া লাখ বিপক্ষের সম্মুখীন সে একা হইতে পারে,— সেই নিমিত্ত আপনাকে একা বলে না, পল্টন বলিয়া পরিচয় দেয়। হায় গুরুগোবিন্দ! যবন জয় করিতে হইবে, তাহাই তোমার সঙ্কল্প ছিল, জানিতে না—যবন অপেক্ষা শতগুণে বলবান কোন্ জাতি ভারত-রাজ্য-পিপাসায় অর্ণব-তরী বাহনে ভারতে উপস্থিত হইবে; তাহা হইলে তুমি কালাপানি যাওয়া নিষেধ করিতে না। তোমার খাল্‌সা সৈন্য কাহারও অধীন হইত না। পঞ্চককার সাধক, শিখই ভারতের অধীশ্বর হইত, কিন্তু 'গতস্য শোচনা নাস্তি।' স্বার্থত্যাগী মহাপুরুষ-প্রভাবে দুর্দ্দান্ত প্রতাপ প্রথম নেপোলিয়ান পরাজিত হন। মাতৃ-ভূমির প্রয়োজনে, প্রত্যেক ব্যক্তি তাহার কর্ত্তব্য সাধন করিবে। ট্রাফেলগার-জয়ী নেল্‌সনের ইহা জপমন্ত্র ছিল, এই মন্ত্রবলে ভারতবর্ষ ইংলণ্ডের করতলগত, নচেৎ ফরাশী ভারত-ঈশ্বর হইতেন।

আমাদের বিরুদ্ধে কেহ কথা তুলিতে পারেন বটে, কিন্তু এ সকল ত কাটাকাটি মারামারি বর্ণনা, রাজনৈতিক বিষয় হইতে স্বতন্ত্র; যদিও নয়—তথাপি তর্কের নিমিত্ত, আমরা স্বীকার করিয়া লইতেছি যে, গুরুগোবিন্দ সিংহের শিখ্ জাতি স্থাপন করা রাজনৈতিক প্রভাবে হয় নাই। রাজনীতি-বিশারদ মন্ত্রীর প্রভাবে ট্রাফেলগার জয় হয় নাই, স্বার্থত্যাগী মন্ত্রী, যাহারা কখনও অস্ত্রস্পর্শ করে নাই, তাহাদের ত্যাগবলে কি অঘটন ঘটিয়াছে, তাহাই বলিব। ইংলণ্ডের ইতিহাস অনেকেই অবগত। সেই ইতিহাসের পত্রেই দেখিবেন, সে সংসার-সুখ-বিরক্ত রাজমন্ত্রী "পিট্ সাহেব" যিনি কর্জ্জ করিয়া সংসারযাত্রা নির্ব্বাহ করিয়া-ছিলেন, রাজমন্ত্রী হইয়াও জীবন-ব্যয়োপযোগী উপায় করিতে পারেন নাই, সুকৌশলে ইউরোপীয় রাজগণকে নেপোলিয়ানের আধিপত্য-লালসা বুঝাইয়া দিয়া এক সঙ্কল্পে আবদ্ধ পূর্ব্বক কিরূপে দুর্দ্দম শত্রু জয় করিয়াছিলেন। তাহার কৌশলের সাফল্য তিনি জীবনে দেখেন নাই, না দেখুন; কিন্তু তাঁহারই স্বার্থত্যাগী মন্ত্রণাবলে মহাবীর নেপোলিয়ান সেণ্টহেলনায় আবদ্ধ হইয়াছিলেন। পিট সাহেব কার্য্যপ্রিয় ছিলেন। কার্য্যই তাঁহার সর্ব্বস্ব, স্বার্থ নয়; তাহার প্রমাণ, তাঁহার মৃত্যু। সুকৌশলে সমস্ত রাজবৃন্দকে এক প্রয়োজনে আবদ্ধ করিয়া কার্য্যসিদ্ধি হইবে পিট্ সাহেব ইহা ভাবিয়াছিলেন, কিন্তু অমানুষিক বুদ্ধি ও উদ্যম-বলে নেপোলিয়ান অষ্টার্লিজ্ যুদ্ধ জয় করায় পিট্ সাহেব বিষাদপূর্ণ হন। অষ্টার্লিজ্ মূক-ভাব তিনি প্রাপ্ত হইয়াছিলেন, এই বলিয়া ইতিহাসে তাঁহার বর্ণনা। "জিনা যুদ্ধ" পরাজয় শুনিয়া তিনি প্রাণবায়ু ত্যাগ করেন। ইহাতে প্রমাণিত হয়, স্বদেশহিত তাঁহার হৃদয়ের একমাত্র আকাঙ্ক্ষা ছিল। তাঁহার কৌশল স্বার্থের উপর স্থাপিত নয়, স্বার্থশূন্য। রাজমন্ত্রী স্বদেশের অমঙ্গল-আশঙ্কায় প্রাণ ত্যাগ করিলেন। যদি তাঁহার মন্ত্রণা ছলনাপূর্ণ হইত, যে অর্থে পলিসি আমরা গ্রহণ করি, তাহা হইলে তাঁহার পার্লেমেণ্টে প্রতিদ্বন্দ্বী বার্ক, ফক্স প্রভৃতি মহানুভব রাজনীতি-দীক্ষিত পুরুষেরা বক্তৃতা-বলে ইংলণ্ডকে "পিটের" স্বার্থপরতা বুঝাইয়া দিয়া তাঁহাকে মন্ত্রী পদচ্যুত করিতে পারিতেন। আমেরিকা যখন স্বাধীনতার জন্য ইংরাজ বিরুদ্ধে যুদ্ধ করে, রাজা তৃতীয় জর্জ্জ যদি স্বাধীন-চেতা, স্বদেশ-কার্য্যে প্রাণদাতা মন্ত্রীবর "চ্যাথেম" এর নিঃস্বার্থ বাক্য উপেক্ষা না করিয়া আমেরিকা-পীড়নে সৈন্য প্রেরণ না করিতেন,— বোধ হয় ট্রান্সভাল যুদ্ধে কেনেডিয়া ও অষ্ট্রেলিয়ার ন্যায় আমেরিকা, যোদ্ধৃ-সন্তান প্রেরণ করিত। স্বার্থশূন্য রাজমন্ত্রীর বাক্য উপেক্ষাই, আমেরিকা হস্তচ্যুতির কারণ। স্বার্থশূন্য রাজনৈতিক মন্ত্রণাফলে বাঙ্গালা আজ সুন্দরবন নহে। রাজপ্রতিনিধি কর্ণওয়ালিস যদি কালেক্টারীর কর আদায়কারীদিগকে স্থানীয় স্থায়ী অধিকার (Permanent Settlement) না দিতেন, বাঙ্গালা এতদিন বন হইত। কালেক্টরেরা,— যাহারা এখন জমীদার, কর আদায় করিয়াই ক্ষান্ত হইতেন, স্থানীয় শুভাশুভের প্রতি দৃষ্টি রাখিবার কি প্রয়োজন ছিল; কিন্তু স্থানীয় আধিপত্য প্রাপ্তে কালেক্টার অর্থাৎ জমীদার রাজস্ব দিয়া, প্রজার শ্রীবৃদ্ধি সাধনাকাঙ্ক্ষী হইলেন, তাই বাঙ্গালা জঙ্গল না হইয়া, পরগণায় বিভক্ত ও প্রতি পরগণায় নগর সংস্থাপিত।

যদিচ এ প্রবন্ধ-বহির্ভূত কথা,— যাহা বলিতেছি, অপর প্রবন্ধে সমালোচ্য,—যখন বিষয়টা উপস্থিত, তখন একটী কথা বলি—যদি সকল জমীদার তাঁহাদের মহলে তাঁহারা 'রাজা' এই কথা উপলব্ধি করিতেন; প্রজা সুখী হইলে তাঁহাদের উত্তরাধিকারী সুখী হইবে, যেরূপ অধ্যবসায়

সহকারে, তাঁহাদের পূর্ব্বপুরুষেরা তাঁহাদের উত্তরাধিকারীর নিমিত্ত বঙ্গ ভূমিতে পল্লী করিয়াছেন; সেই অধ্যবসায় সহকারে প্রজার মঙ্গলে তাঁহারা সেইরূপ যত্নবান হইলে ইংরাজের প্রজার পক্ষে পক্ষপাত বা তাহাদের সেই প্যার্মানেণ্ট সেটল্‌মেণ্ট (Permanent Settlement) অধিকার হইতে বঞ্চনার চেষ্টা অনুভব করিতে হইত না। হে জমীদার! ক্রুদ্ধ হইবেন না; প্রজার সহিত পিতা-পুত্র সম্বন্ধ, যাহা আপনার পূর্ব্বপুরুষের ছিল, কাছারিতে মার খাইয়া, আপনার পিতামহীর কাছে আভাং তৈল মাখিয়া, 'মচ্ছি-মূলোর' সহিত আহার করিয়া স্নেহের কথার সহিত কিছু বা অর্থ পাইয়া প্রজারা আর এখন গৃহে ফেরে না।

বজ্জাতি করিয়া খাজনা দেয় না, কাছারিতে মার খায়, ধর্ম্মঘট করে, জমীদারের বিপদ পড়িয়াছে, স্বেচ্ছায় চাঁদা তুলিয়া দেয় না, প্রজারা বড় দুষ্ট,—সকলই সত্য, কিন্তু মহাশয়, আপনি কি আপনার পূর্ব্ব-পুরুষোচিত কার্য্য করিয়াছেন, হৃদয়ে হস্ত দিয়া বলিবেন। যদি করিতেন, ইংরাজের কি সাধ্য, জমীদার-প্রজা ভেদ করিয়া পিতা-পুত্রের স্নেহের বন্ধন ছেদ করে? কলিযুগেরও সাধ্য নাই। এ প্রসঙ্গে নিষ্প্রয়োজন অনেক কথা বলিলাম, পাঠক মার্জ্জনা করিবেন।

ধনাধ্যক্ষের পলিসিতে অর্থাৎ কৌশলে এক পয়সায় ডাক চলিতেছে, ইহাতে রাজকোষ বিশেষ পুষ্ট। দুর্ভাগ্যের বিষয়, ভারতবর্ষে দু'পয়সা দিতে পারে না অনেক লোক; "আচ্ছা, একটা পয়সা বই তো নয়"—তাহা বলিয়া পত্র লেখেও অনেক লোক; আবার ইহা ব্যারিং হয় না, তাহাতে পত্র গ্রাহকের সুবিধা। ব্যারিং পত্র যাহা অগ্রে ফিরাইয়া দিত, তাহার আর এখন আবশ্যক নাই। এক পয়সার ডাকে ব্যারিং নাই। ডাকঘরের আয় যে বেশী হইয়াছে, তাহা অনুমান সম্ভব ও হিসাবের অঙ্কে প্রতীয়মান।

ইহার নাম পলিসি, যাহাকে আমরা কৌশল বলিতেছি; কৌশল কথাটি চাতুরীর ন্যায় ব্যবহার হইয়া থাকে, তাই পলিসির নাম আমরা 'সুকৌশল' বলিব। যাঁহারা মনে মনে জানেন (যে প্রাণ না দিয়া সুকৌশলে নয়, অর্থাৎ স্বার্থত্যাগে নয়, পরের হিতসাধনের নিমিত্ত নয়) বক্তৃতায়, অনায়াসলব্ধ কালি-কলম পাইয়া সংবাদপত্রের স্তম্ভ পরিপূর্ণ করিয়া, ছলনার দ্বারা স্বার্থসিদ্ধি করিবেন ও ভবিষ্যতে পূজনীয় হইবেন,—যদি তিনি না বিফল-মনোরথ হন, তাহা হইলে সংসার যে নিয়মে চালিত হইতেছে, সে নিয়ম আর থাকিবে না। দুষ্ট, খল, কপট, ছল, বহুদিন আত্মগোপন করিতে পারিবে না, এ কথা নিশ্চয় জানিও। যদি কেহ পরহিত সাধন ইচ্ছা কর, যদি কেহ স্বদেশ-কল্যাণাকাঙ্ক্ষী হও, যদি কেহ উচ্চকার্য্যে ব্রতী হও, যদি কাহারও দরিদ্রের সহিত সহানুভূতি থাকে, যদি কেহ বুভুক্ষু ভারতকে অন্নদান করিতে প্রস্তুত থাক, তাহা হইলে স্বার্থত্যাগ কর, ছল করিও না। স্বার্থত্যাগের ন্যায় পলিসি অর্থাৎ সুকৌশল অদ্যাবধি সৃষ্টি হয় নাই। স্বার্থত্যাগ করিলে সত্য তোমার অবলম্বন হইবে। সুখে দুঃখে এরূপ অবলম্বন বন্ধুর উপর নির্ভর করিয়া, স্ত্রীর উপর নির্ভর করিয়া, পুত্রের উপর নির্ভর করিয়া যাবে না, সত্য বড় বলবান অবলম্বন।

পলিসি অর্থাৎ সুকৌশল, যাহার দুর্ব্বুদ্ধিতে মিথ্যা ভাণ বলিয়া উপলব্ধি, তিনি কেবল আপনার অনিষ্ট সাধন করিবেন তাহা নহে, জগতের অনিষ্ট সাধন তাহার ধৃষ্ট জীবনের ফল হইবে নিশ্চয়।

ভাবস্রোতে আমরা চলিত সাপ্তাহিক পত্রে প্রবন্ধ স্থান অতিক্রম করি, ইহাতে সুখ্যাতি না হইয়া আমাদের অলস পাঠকের নিন্দাভাজন হইতে হইয়াছে; সুতরাং এই বিপুল প্রবন্ধ এইস্থানে সমাপ্ত করিলাম। কিন্তু যদি একজন পাঠকের হৃদয়ে এই ধারণা দিতে পারিয়া থাকি, যে, ছলের নাম পলিসি নয় অর্থাৎ সুকৌশল, তবে আমার প্রবন্ধ লেখা সার্থক বলিয়া বিবেচনা করিব।

---

# ধ্রুবতারা

[ 'উদ্বোধন' মাসিক পত্রে ( ১০ম বর্ষ, জ্যৈষ্ঠ, ১৩১৫ সাল) প্রথম প্রকাশিত ]

---

ঈশ্বর সম্বন্ধে যেরূপ মতভেদ, এরূপ মতভেদ বোধ হয় আর কোনও বিষয়ে নয়। ঈশ্বর আছেন কি না, তিনি সাকার বা নিরাকার এবং কোন্ সাকার মূর্ত্তি তাঁহার স্বরূপ মূর্ত্তি, অজ্ঞানতা বশতঃ ইহা লইয়া বাদানুবাদ নিয়তই চলিতেছে। ম্যাক্‌সমূলার বলেন যে, প্রধানতঃ আট প্রকার ধর্ম্ম প্রচলিত আছে। অধিক থাকুক বা না থাকুক, দেখা যায় প্রত্যেক ধর্ম্মাবলম্বীর মধ্যে নানা প্রকার সম্প্রদায় ও প্রতি সম্প্রদায় যেন বিরোধী ধর্ম্মাবলম্বী। প্রতি সম্প্রদায়ই অপর সম্প্রদায়ের জন্য নরক বন্দোবস্ত করিয়াছেন। হিন্দু-ধর্ম্মেও এইরূপ বিরোধ, আবার এক সম্প্রদায়ভুক্ত ব্যক্তির উপাসনা লইয়া পরস্পরে এইরূপই বিরোধ। কিরূপে ভগবান্ রামকৃষ্ণ পরহংস এই সকল বিরোধ মীমাংসা করিয়াছেন, তাহা যিনি পরমহংসদেব সম্বন্ধে কোন কথা কিছু শুনিয়াছেন, তাঁহার অগোচর নাই। কিন্তু সে বিষয় উপস্থিত আমাদের আলোচ্য নয়। পরমহংসদেব সকল প্রকার উপাসনার কথাই বলিয়াছেন, তাঁহার মতে মনুষ্য মাত্রেই স্বীয় আধ্যাত্মিক অবস্থা অনুসারে উপাসনা করিয়া থাকে এবং অকপটচিত্তে যেরূপই উপাসনা করে, সেই উপাসনাই প্রশস্ত। মনুষ্যের আধ্যাত্মিক অবস্থা সম্বন্ধে যাহা তিনি বলিতেন ও সে কথা আমরা যেরূপ বুঝিয়াছি, বর্ত্তমান প্রবন্ধে আমি তাহাই প্রকাশ করিবার চেষ্টা পাইব।

•

ঈশ্বরলাভের উপায় সম্বন্ধে বিভিন্ন ব্যক্তি বিভিন্ন অভিপ্রায় প্রকাশিত করেন। কেহ মনে করেন, ঈশ্বর কি সহজে পাওয়া যায়? একজন বড় লোকের দেখা করিতে হইলে কত লোকের উমেদারী, কত প্রকার পরিশ্রম, কত লোকের কত প্রকার স্তব-স্তুতি করিতে হয়। এই সকল উমেদারী ও পরিশ্রমের ফলে সেই বড় লোকের দেখা পাইবে কি না সন্দেহ, কিন্তু এরূপ কষ্ট ব্যতীত যে দেখা পাইবে না, ইহা নিশ্চিত। কেহ মনে করেন, ঈশ্বর নির্গুণ, শত উপাসনা করো, কিছুতেই কিছু হইবে না। আপনাকে নির্গুণ অবস্থায় লইয়া যাইবার চেষ্টা করো, বহু সাধনার পর সেই নির্গুণ অবস্থা প্রাপ্ত হইবে। কেহ মনে করেন, তাঁহার উপাসনার প্রথা সকল রহিয়াছে, সেই প্রথা-অনুসারে কার্য্য করো, পুষ্প, নৈবেদ্য প্রভৃতি দিয়া অর্চ্চনা করো, শুদ্ধরূপে মন্ত্র সকল উচ্চারণ করো, এই সকল কার্য্য করিতে করিতে যদি ত্রুটি না হয়, তাঁহার কৃপাদৃষ্টি পড়িলেও পড়িতে পারে। কেহ বা বলেন, ও সকল বাহ্য পূজায় কি ঈশ্বরের তৃপ্তি হয়? ও সকল বাহ্য পূজা নিম্ন অধিকারীর নিমিত্ত। তাঁহার নাম করো, ধ্যান করো, কীর্ত্তন করো, ক্রমে ক্রমে উন্নতি হইতে থাকিবে। কেহ বলেন, অতি শুদ্ধাচারে থাকিতে হইবে, প্রত্যহ স্নান করিয়া শুচি হও, সকাল বিকাল সন্ধ্যাহ্নিক করো, হবিষ্যান্ন আহার করো, আগে দেহ শুদ্ধি করো, তারপর সে কথা। কেহ বা বলেন, প্রাণায়াম করিয়া আগে মনস্থির করো, 'নেতি ধৌতি করিয়া দেহশুদ্ধি' করো,—উপাসনার কথা পরে। কেহ তাঁহাদের কথায় আপত্তি করিয়া বলেন যে, সংসারে থাকিয়া নানা সাংসারিক কার্য্য করিয়া—ও সকল কার্য্য কিরূপে হইবে? তাহার উত্তরে যোগপন্থী বলেন,—"সত্যই তো, তাহা হইবার নয়, অতএব সন্ন্যাস-আশ্রম অবলম্বন করো।" সে কথার প্রত্যুত্তরে তাহার প্রতিবাদী বলেন, "কেন, গার্হস্থ্য ধর্ম্ম কি ধর্ম্ম নয়? গার্হস্থ্য ধর্ম্মে কি হয় না?" এই বাদ প্রতিবাদের অন্তর্ভূত একটী কথা আছে, হওয়া কাহার নাম, এ কথা তাঁহাদের উপলব্ধি হয় নাই। 'নিয়তই ঈশ্বরে মনোনিবেশ' তাহার নাম যদি হওয়া হয়, সংসারে যে সে পক্ষে পদে পদে বিঘ্ন, তাহার আর সন্দেহই নাই।

যাহাই হউক, এই তো বাদানুবাদ। ঈশ্বরের সহিত আমাদের কি সম্বন্ধ, ইহা স্থির করিতে না পারাতেই এই সকল বাদানুবাদ উপস্থিত হয়। ঈশ্বর বহুদূরে, এইরূপ ধারণাই এই বাদানুবাদের মূল। কিন্তু যে ভাগ্যবান্ গুরুকৃপায় বুঝিয়াছেন যে, ঈশ্বর মঙ্গলময়, তিনি দূরে নাই, আমার অন্তরের অন্তরে আছেন, অসহায় বাল্যকালে যে মাতৃস্নেহ পাইয়াছি, সে ঈশ্বরেরই স্নেহ,— সাকার মাতৃমূর্ত্তি হইতে আমার উপর আসিয়া পড়িয়াছিল ; তাঁহারই কৃপায় চলিতেছি, বলিতেছি, তাঁহার কৃপায় ডুবিয়া আছি, তিনি কোলে লইতে চান, আমরাই দূরে যাইতেছি ; আমার কি মঙ্গল, আমার ক্ষুদ্র বুদ্ধিতে স্থির করিতে পারিতেছি না, তিনি নিয়ত মঙ্গল বিধান করিতেছেন, এরূপ ভাগ্যবানের পূজা-পদ্ধতি স্বতন্ত্র। তিনি যখন পুষ্প-চন্দন লইয়া পূজা করিতে বসেন, তিনি কি হয় না হয়, তাহার প্রতি দৃষ্টি করেন না। ফুলগুলি সুন্দর, আমার মা'র পাদপদ্মে দিব না? এই ভাবিয়া পূজা করিতে বসেন। সুন্দর সুমিষ্ট ফল, সুস্বাদু আহার্য্য, সেই সকল দ্রব্য তিনি স্বয়ং বড় ভালবাসেন, তিনি তাঁহার মাকে আনিয়া দেন। তাঁহার মনে নিশ্চিতই ধারণা, তিনি শুদ্ধ মন্ত্র উচ্চারণ করুন বা না করুন, মা তাঁহার ফলমূলাদি গ্রহণ করিয়াছেন। তিনি মা'র গুণানুকীর্ত্তন করেন, কেননা, তাঁহার প্রাণ টলিয়া উঠে, না করিলে মহা অশান্তি জন্মে। তাঁহার নিকট অপরাধ নাই, পাপ নাই, তিনি অপার স্নেহময়ী মায়ের সন্তান। তিনি নিজেকে যত ভালবাসেন, তার শতগুণে মা তাঁহাকে ভালবাসেন। এ মা'র কেন দেখা পাইতেছি না বলিয়া কাঁদিয়া অস্থির হন।

এরূপ ভাগ্যবান্ ব্যক্তির অবস্থা অতি প্রার্থনীয়। গুরুর কৃপায় এই প্রার্থনীয় অবস্থায় যাঁহার দৃষ্টি পড়ে, এই প্রার্থনীয় অবস্থা যিনি চান, তাঁহার ও কঠোর পন্থা নয়। সেই অবস্থা পাইবার ঈশ্বরের নিকট প্রার্থনাই একমাত্র পন্থা। হয় তো তিনি ভাবেন, আমার মন অতি দুর্ব্বল, এরূপ প্রার্থনা করিতেও পারি না। এই দুর্ব্বলের নিমিত্ত কৃপাময় রামকৃষ্ণদেব কি সহজ উপায়ই করিয়াছেন! তোমার এই মনের দুর্ব্বলতা অকপট হৃদয়ে ঈশ্বরের নিকট জানাও, যতটুকু পারো জানাও, তিনি বিন্দুকে সিন্ধু করিয়া তোমার এই প্রার্থনা পূর্ণ করিবেন। তুমি দুর্ব্বল—তিনি জানেন, তুমি একবার শরণাগত হইলে, তিনি শরণাগতকে পরিত্যাগ করিবেন না,—তিনি শরণাগত দীনের পরিত্রাণ-পরায়ণ। এই রামকৃষ্ণের মহাবাক্য, কেহ এরূপ দীন নয়, কেহ এরূপ সাংসারিক হীন অবস্থাগত নয় যে, দিনান্তে একবার এইরূপ তাঁহার মনের অবস্থা ঈশ্বরকে জানাইতে না পারে।

হয় তো শাস্ত্রাভিমানী বলিবেন, একবার প্রার্থনা করিলেই যদি হইত, তাহা হইলে কেহ কি প্রার্থনা করে না? করে কি না করে, তাহা আমরা বিচার করিতে বসি নাই, কিন্তু আমাদের কথা এই যে, যিনি রোগ, শোক, মৃত্যু-সঙ্কুল সংসারে আপনার অসহায় অবস্থা, আপনার হীনতা, আপনার দুর্ব্বলতা কিছু মাত্র উপলব্ধি করিয়াছেন, তিনি এই মহাবাক্য তাঁহার জীবনের ধ্রুবতারা করিবেন সন্দেহ নাই, এবং সেই ধ্রুবতারার প্রতি লক্ষ্য রাখিয়া সংসার-সমুদ্রে নির্ভয়ে তাঁহার জীবন-তরণী সঞ্চালন করিতে পারিবেন। সন্দেহের ঝটিকা উদয় হইলে, অন্ধকারে দিক নির্ণয় করিতে না পারিলে, সেই ধ্রুবতারার প্রতি লক্ষ্য করিলেই সেই ধ্রুবতারা দেখিতে পাইবেন ; দেখিতে পাইবেন, সেই উজ্জ্বল তারকার অলক্ষিত প্রভাবে ভীষণ তরঙ্গ-মাঝে তাঁহার ক্ষুদ্রতরণী খানি অটুট রাখিয়াছে, দেখিতে দেখিতে ঝটিকা শান্ত হইয়া যাইবে, আবার নির্ব্বিঘ্নে চলিবেন। যদি কেহ আমাদের ন্যায় হীন, আমাদের ন্যায় দুর্ব্বলচিত্ত থাকেন, তাঁহার চরণে আমার সবিনয় নিবেদন, একবার এই মহাবাক্য হৃদয়ে স্থান দেন, এই মহাবাক্যের প্রভাব দিন দিন উপলব্ধি করিবেন। নিরাশ হৃদয়ে আশা আসিয়া বসিবে, বলবান্ আশা—কোনরূপ সংসার-তাড়নায় তাহা টলিবে না। যাহা বলিতেছি, যদি না উপলব্ধি করিতাম, এরূপ দৃঢ়বাক্যে প্রকাশ করিতে কুণ্ঠিত হইতাম। একবার সেই ধ্রুবতারার প্রতি যাঁহার দৃষ্টি পড়িবে, তিনিও ক্রমে এইরূপ দৃঢ়বাক্যে রামকৃষ্ণদেবের কথামৃতের অতুল প্রভাব প্রকাশ করিবেন ও হৃদয় উচ্ছ্বাসে "জয় রামকৃষ্ণ" বলিয়া করতালি দিবেন।